নাহি মোর প্রিয়া তাই নিঃসপত্ন হয়ে শিখী
নাচিছে হরষে।
সুকেশীর কেশগুচ্ছ কুসুম-ভূষিত
রতিশ্রমে আহা কিবা হত আলুলিত!
—সে থাকিলে শিখী কারো মন কি হরিত?

আচ্ছা যাক্। পরদুঃখে যে সুখী তাকে আর জিজ্ঞাসা করব না। (পরিক্রমণ করিয়া) এই যে, গ্রীষ্মাবসানে উন্মত্ত কোকিল জাম-গাছের ডালে বসে আছে। বিহঙ্গ জাতির মধ্যে এরাই পণ্ডিত। ভাল, একেই জিজ্ঞাসা করে' দেখি।

কামী-জন যত সবে
বলে তোরে মদনের দূতি,
—মানের অমোঘ অস্ত্র
—মান ভাঙিবারে দক্ষ অতি।
কলভাষী পিক ওরে! মোর কাছে প্রেয়সীরে
কর আনয়ন।
কিম্বা মোরে ত্বরা করি নিয়ে যারে যেথা আছে
প্রেয়সী এখন॥

কি বল্লে?—আমার মত অনুরক্ত জনকে কেন সে ত্যাগ করে' চলে গেল?—শোনো তবে:—

করিয়াছে মান, নাহি মানের কারণ;
কিছু হেতু আছে বলি' না হয় স্মরণ।
রমণের কালে দেখ রমণী সবাই
প্রভুত্ব পুরুষ-পরে করে গো সদাই।
অকারণে মান করে তারা গো অবথা,
হোক্ বা না হোক্ কোন ভাবের অন্যথা॥

এ কি! আমার কথায় মনোযোগ না দিয়ে আপনার কাজেই মত্ত?

পরের মহৎ দুঃখ অন্যে নাহি দহে,
তাই তো অপরে তা' শীতল বলি' কহে।
বিপন্ন আমি যে, মোরে করি' হতাদর
পক্কজম্বু-রসপানে পিক্ সে তৎপর
—মদান্ধা কামিনী যথা পিয়ে গো অধর॥

আমার প্রিয়ার মত এই মৃদু-ভাষিনী কোকিলাও আমাকে যে ত্যাগ করে চলে গেল,—যাক্, আমি তাতে রাগ করচি নে। আচ্ছা তবে এখান থেকে যাওয়া যাক্। (পরিক্রমণ ও কাণ পাতিয়া শ্রবণ) এই যে! দক্ষিণ দিকে প্রিয়ার চরণের নূপুর-ধ্বনির মত কি যেন শোনা যাচ্চে না?—আচ্ছা তবে ঐ দিকেই যাই। (পরিক্রমণ করিয়া) হায়!

এ নহে নূপুর ধ্বনি, মানস গমন তরে
সমুৎসুক রাজহংস কুল।
শ্যাম-কান্তি মেঘোদয়ে নিরখিয়া দশদিশি
কূজিতেছে হইয়া আকুল॥

আচ্ছা ভাল, মানস-সরোবরে যাবার জন্য উৎসুক এই পাখীরা যতক্ষণ না সরোবর থেকে উড়ে যায় ততক্ষণ ওদের কাছে থেকে প্রিয়ার সন্ধান নেওয়া যাক্। (নিকটে গিয়া) ওগো! জলবিহঙ্গ রাজ!

ক্ষণ তরে ত্যজ এবে মৃণাল-পাথেয়,
মানসে যাইবে যদি পরে লয়ে যেয়ো।
প্রিয়ার বিরহ হতে, মোরে এবে কর গো উদ্ধার
স্বার্থ হতে গুরুতর, সাধুদের বন্ধু-উপকার॥

(পথের দিকে উন্মুখ হইয়া অবলোকন) "মানস-ঔৎসুক্যে আমি কিছুই লক্ষ্য করিনি"—এই কথা বল্‌চে।

সরোবর-তীরে, হংস ! যদি না দেখিয়া থাকো
সে নতভ্রূ প্রেয়সীরে মোর,
কেমনে এ মদ-গতি অবিকল তাঁহা হতে
গ্রহণ করিলে তুমি চোর ?
তুমিই তো গতি তাঁর করেছ হরণ,
এনে তুমি দেও মোরে প্রিয়ারে এখন।
চুরি-অভিযোগে যদি এক অংশ হৃত বলি'
হয় গো স্বীকৃত,
—সমস্ত ফিরিয়া দিতে বাধ্য সেই অপরাধী
জানিবে নিশ্চিত ॥

(হাসিয়া) রাজা চোরের শাসনকর্ত্তা এই ভেবে হংসটি দেখ্‌চি ভয় পেয়ে উড়ে গেল। (পরিক্রমণ করিয়া) এই যে, চক্রবাকীর সঙ্গে চক্রবাক্ এইখানে রয়েছে দেখ্‌চি—আচ্ছা, ওকেই তবে জিজ্ঞাসা করে দেখি।

রথাঙ্গ তোমার নাম ; রথচক্র-সম মোর
প্রেয়সী সে উর্ব্বশীর আয়ত নিতম্ব
—সেই রথে রথী আমি ; তাই জিজ্ঞাসি গো তোমা
হয়ে মনোরথাবৃত—হৃত-প্রিয়া-সঙ্গ ॥

এ কি ! এ যে শুধু "এ কে ? এ কে ?"—এই কথাই বল্‌চে। না—হল না। আমাকে নিশ্চয় চিন্তে পারি নি। আমি কে শুন্‌বে ?

পিতামহ শশধর,
মাতামহ মোর দিনমণি।
পতিত্বে বরেছে মোরে
উর্ব্বশী ও পৃথিবী আপনি ॥

একি ! চুপ্ করে' রইল যে, আচ্ছা তবে ওকে তিরস্কার করা যাক্।

পদ্মপত্রে দেহ ঢাকি' যদি তব সহচরী
থাকে সরোবরে,
দূরে ভাবি' তারে তুমি হইয়া উৎসুক অতি
ডাকো সকাতরে।
পত্নি-স্নেহবশে তুমি সতত করহ ভয়
বিচ্ছেদের দুখ,
এ বিধুর জনে তবে প্রিয়ার বারতা দিতে
কেন পরাঙ্মুখ?

আমাদের মত যারা হতভাগ্য তাদের এইরূপই ঘটে। আচ্ছা আমি তবে স্থানান্তরে যাই। এই যে!

পদ্ম-অভ্যন্তরে অলি করিয়া গুঞ্জন
আমার গমনে বাধা দেয় অনুক্ষণ।
অধর-দংশন কালে করিত শীৎকার
—মনে পড়ে মোর সেই আনন প্রিয়ার।

তা হোক্। এই কমলবাসী মধুকরকেও একবার জিজ্ঞাসা করি, এখান থেকে গিয়ে আবার না অনুতাপ করতে হয়।

মধুকর মদিরাক্ষি! প্রিয়া মোর কোথা বল শুনি,
বরতনু প্রেয়সীরে, কোথাও কি দেখ নাই তুমি?
সে মুখ-সুরভি-শ্বাস, তুমি যদি করিতে আঘ্রাণ
তা হলে কি এই পদ্মে মজিত গো তোমার পরাণ?

যাই, অন্যত্র গিয়ে অন্বেষণ করি। (পরিক্রমণ) এই যে, কদম্ব-তরু-স্কন্ধে ঠেস দিয়ে করিণীর সঙ্গে গজরাজ এইখানে আছেন। (দেখিয়া) থাক্, ওকে এখন ত্বরা দিয়ে কাজ নেই।

ভাঙ্গিয়া সল্লকী-তরু, করিণী সে শুণ্ডে করি'
আনিয়াছে অভিনব পল্লব তাহার।

তাহা হতে ঝরে ক্ষীর—সুরভি আসব-রস—
আগে তাহা গজরাজ, করুক আহার ॥

(ক্ষণকাল থাকিয়া) যাক্—এইবার আহার শেষ হয়েচে, এইবার জিজ্ঞাসা করি।

দেখেছ কি গজরাজ, বল না আমায়,
শশি-কলা সম কোন রূপসী বালায়?
সুচির-যৌবনা সেই প্রিয়-দরশনা
—যুথিকা-ভূষিত যার কেশের রচনা ॥

(সহর্ষে) এই যে, স্নিগ্ধমন্দ্র গর্জ্জনে আমাকে আশ্বাস দিচ্চে, আমি প্রিয়াকে আবার পাব। আমরা উভয়ে সমধর্ম্মী কি না, তাই গজরাজের উপর আমার এত অনুরাগ।

আমায় গো লোকে বলে পৃথ্বীরাজ-অধীশ্বর,
তুমিও তো নাগ-অধিরাজ।
তুমি কর মদ-দান অজস্র ধারায় সদা,
ধন-দান আমারো তো কাজ।
স্ত্রীরত্ন যত আছে
তার মাঝে সেরা সে উর্ব্বশী।
করিণীর মাঝে, তব
বশ্যা এই করিণী-রূপসী।
আমা-সম সব তব
কিছু মাত্র নাহিক অন্যথা।
শুধু নাহি আমা সম
প্রিয়া লাগি' বিরহজ ব্যথা ॥

তুমি সুখে থাকো। আমি অন্যত্র অন্বেষণ করিগে। (পার্শ্বে দৃষ্টি করিয়া) এই যে, সুরভি-কন্দর নামে অতি রমণীয় একটি পর্ব্বত দেখা

যাচ্চে। আপ্সরাদেরও এইটি প্রিয় স্থান। সেই সুন্দরীকে কি এরই উপত্যকায় পাওয়া যাবে? (পরিক্রমণ ও অবলোকন) কি আশ্চর্য্য! আমার অদৃষ্ট-ফলে মেঘও এখন বিদ্যুৎ-শূন্য। যা হোক্, আমি এই শৈল-রাজকে না জিজ্ঞাসা করে' ফিরব না।

হে পৃথুনিতম্ব গিরি! সুচারু নিতম্ববতী
পীনস্তনী—ক্ষীণ যার অঙ্গ-সন্ধিচয়—
সেই মোর উরবশী —রূপসী যে রতি সম—
তব কোন বনে কি গো লয়েছে আশ্রয়?

একি! চুপ করে' রইল যে! বোধ হয় দূরত্বপ্রযুক্ত শুন্‌তে পাই নি —আচ্ছা, কাছে গিয়ে আবার ওকে জিজ্ঞাসা করি। (পরিক্রমণ করিয়া)

ওহে পরবত-নাথ! জিজ্ঞাসি গো তোমা কাছে
দেখেছ কি কোন বামা সর্ব্বাঙ্গ-সুন্দরী
আমা-বিরহিত হয়ে তব রম্য বন-মাঝে
বিয়াকুলা ইতস্ততঃ ভ্রমে হা হা করি'?

(শুনিয়া সহর্ষে) তাই তো, ও যে বল্‌চে "ঠিক ঐরূপ আপনার প্রিয়াকে দেখেচি।" আরও বলচে,—"আপনি যা বল্লেন তা অপেক্ষাও প্রিয়তর একটা কথা বলি শুনুন।"—তবে আমার প্রিয়তমা কোথায়? (নেপথ্যে তাহাই শুনিয়া) হা ধিক্—এ যে আমারই কন্দর-মুখ-নির্গত প্রতিশব্দ। (বিষাদের অভিনয়) আমি শ্রান্ত হয়ে পড়েচি। এই গিরি-নদীতীরের তরঙ্গ-বায়ু একটু সেবন করা যাক্। এই স্রোতস্বতী নব জলে কলুষিতা হলেও, একে দেখ্‌তে আমার বড় ভাল লাগচে।

তরঙ্গ ভ্রুভঙ্গ যেন, ক্ষুভিত বিহঙ্গ-রাজি
—রশনা উহার।
সম্ভ্রম-শিথিল বাস ফেনরাশি-রূপে যেন
করিছে বিস্তার।

চলিছে স্খলিত-গতি চিন্তি' অপরাধ মম
মনে অবিরত,
না পারি' সহিতে আর নিশ্চয় সে হইয়াছে
নদী-পরিণত॥

আচ্ছা, আমি একবার জিজ্ঞাসা করে দেখি। ( অঞ্জলিবদ্ধ হইয়া )

তোমাতে আসক্তি মম বদ্ধ গাঢ়তর,
তাই প্রিয়বাক্য তোমা কহি নিরন্তর।
হয় নি প্রণয়-ভঙ্গে
বিমুখ এ চিত তব প্রতি,
দেখিয়াছ কভু কি গো
অপরাধ মোর একরতি ?
তবে কেন মানিনি লো !
দাসজনে ত্যজিলে এমতি ?

অথবা ইহা প্রকৃতই নদী, উর্ব্বশী নয় ; তা না হলে, পুরুরবাকে ত্যাগ করে' সমুদ্রের প্রতি কেন অভিসারিনী হবে। অচ্ছা তাই ভাল। বিলাপ করে'কোন ফল নেই। আচ্ছা আমি এখন তবে সেই স্থানে গমন করি যেখান থেকে সেই সুনয়না আমার নয়ন হতে তিরোহিত হয়েছিলেন।( পরিক্রমণ ও অবলোকন করিয়া ) এই যে, পথে তাঁর পদচিহ্ন দেখা যাচ্চে।

রকত কদম্ব ফুল—গ্রীষ্ম-অবসান যাহা
করে গো সূচিত
—এখনও হয় নি তার সমগ্র কেশরগুলি
পূর্ণ বিকসিত।
তবু যেন প্রিয়া মোর, চূড়া-আভরণ-রূপে
করেছেন ধৃত॥

( দেখিয়া ) ঐ যে হরিণটি বসে আছে—আচ্ছা ওকেই প্রিয়ার সংবাদ জিজ্ঞাসা করি।

ঐ যেগো কৃষ্ণশার, বসিয়া রয়েছে হোথা
সমুজ্জ্বল বিচিত্র-বরণ,
আহা যেন কানন-শ্রী করিয়া কটাক্ষপাত
বন-শোভা করে নিরীক্ষণ॥

( দেখিয়া ) আমাকে যেন অবজ্ঞা করে' অন্য দিকে মুখ ফিরিয়ে রইল। ( দেখিয়া )

স্তনপায়ী শিশুসঙ্গে
মৃগী যবে আইল সমীপে
গ্রীবাভঙ্গ করি কিবা
মৃগ তারে দেখে অনিমিখে।

ওহে যূথপতি !

প্রিয়ারে দেখেছ কিগো তব এই বনে ?
তাহার লক্ষণ বলি শোনো গো শ্রবণে॥
আয়ত-লোচনা যথা তব সহচরী
আমার প্রেয়সী সেও এমনি সুন্দরী॥

কি ? আমার কথায় অনাদর করে' ওর স্ত্রীর কাছেই রইল। বোঝা গেছে। দশা-বিপর্য্যয় হলেই অপমানের পাত্র হতে হয়। এখান থেকে তবে যাওয়া যাক্।—( পরিক্রমণ ও অবলোকন করিয়া )

কাটা পাষাণের ভিতর থেকে কি একটা দেখা যাচ্চে না ?

কেশরী যে গজরাজে করিয়াছে হত
একি সেই প্রভাময় মাংস-খণ্ড তার ?
অথবা হবে কি ইহা অগ্নির স্ফুলিঙ্গ
কিম্বা বরষিল নভ জলদ-আসার॥

( বিশেষরূপে নিরীক্ষণ করিয়া )

একি ! এযে মণি হেরি—অশোক গুচ্ছের মত
রক্তিম-বরণ,
লইতে উহারে যেন, সূর্য্যদেব করিছেন
কর প্রসারণ॥

মণিটি অতি মনোহর। আচ্ছা ওটিকে আমি তবে নি। অথবা :—

অর্পণের যোগ্য এযে প্রিয়ার মাথায়
—মন্দার-কুসুম-বাসে যাহা সুবভিত।
কিন্তু সেই প্রিয়া মোর এখন কোথায় ?
কেন তবে করি ইহা অশ্রুতে সিঞ্চিত ?

নেপথ্যে।—লও বৎস লও।

এই "সঙ্গমন"-মণি, গৌরী-পাদপদ্ম-রাগ
হতে উৎপাদিত,
যে করে ধারণ ইহা, প্রিয়জন-সহ শীঘ্র
হয় সম্মিলিত॥

রাজা।—( কান পাতিয়া শ্রবণ )—নাজানি কে আমাকে এই কথা বল্‌চে। ( চারিদিক দেখিয়া ) এই যে! আমার প্রতি একজন মৃগচারী মুনির দয়া হয়েচে। ভগবন্‌! আপনার এই উপদেশে আমি অনুগৃহীত হলেম। ( মণি গ্রহণ করিয়া ) ওহে সঙ্গমন-মণি !

বিযুক্ত রয়েছি এবে
ক্ষীণ-মধ্য প্রেয়সী হইতে,
মিলন করিয়া দিতে
যদি পার তাহার সহিতে
—হর যথা ইন্দু-কলা
চূড়াদেশে করেন ধারণ

মণি! তোরে সযতনে

শিরে মোর করিব স্থাপন॥

( পরিক্রমণ ও অবলোকন করিয়া ) এই কুসুম-হীন লতাটিকে দেখে জন্য আমার ওর উপর এত ভাল বাসা হচ্চে ?—অথবা, ভাল বাস্‌বার উপযুক্ত কোন কারণ আছে—কেননা :—

মেঘ-জলে আর্দ্র দেখি পল্লব লতার
—অশ্রুজলে ধৌত যেন অধর প্রিয়ার।
লতাটি কুসুম-হীন
গেছে কাল পুষ্প ফুটিবার,
প্রিয়াও ভূষণ-হীন
না পরেন কোন অলঙ্কার।
তাঁহার চরণে পড়ি'
কত আমি চাহিলাম মাপ,
তখন অগ্রাহ্য করি'
এবে চণ্ডী করে অনুতাপ॥

প্রিয়ার অনুকারিণী এই লতাটিকে তবে প্রণয়ীভাবে আলিঙ্গন করি। লতাকে আলিঙ্গন )

( উর্ব্বশীর প্রবেশ )

জা।—( নিমীলিতাক্ষ হইয়া স্পর্শসুখের অভিনয় ) একি! উর্ব্বশীর গাত্রস্পর্শের মত যে আমার শরীরে অনির্ব্বচনীয় সুখানুভব হচ্চে। তবু এখনও বিশ্বাস নেই। কেন না :—

প্রথমেতে প্রিয়া বলি'
যারে যারে করি নির্দ্ধারিত

—মুহূর্ত্তে হইল তারা
অন্যরূপে রূপান্তরিত।
এমোর নয়ন দুটি
উন্মীলিত করিব না আর,
স্পর্শি' যারে প্রিয়া ভাবি
—পাছে প্রিয়া না হয় আবার॥

( ধীরে ধীরে চক্ষু উন্মীলন করিয়া ) একি! সত্যই যে প্রিয়তমা।

উর্ব্ব।—( অশ্রু মোচন করিয়া ) মহারাজের জয় হোক্।

রাজা।—

তোমার বিরহে প্রিয়ে, তমো-মাঝে ছিলাম মগন,
ভাগ্যবশে পেয়ে পুন, মৃত যেন পাইল চেতন॥

উর্ব্ব।—অন্তরেন্দ্রিয়ের দ্বারা আমি সমস্ত বৃত্তান্ত মহারাজ প্রত্য করেছি।

রাজা।—অন্তরেন্দ্রিয়?—এ কথার অর্থ আমি বুঝতে পারলেম না।

উর্ব্ব।—আমি তা পরে বল্‌চি। আপাতত, আমি যে রাগ করে চলে গিয়ে আপনাকে এই অবস্থায় ফেলেছিলেম, সেজন্য প্রসন্ন হয়ে আমাকে মার্জ্জনা করুন।

রাজা।—কল্যাণি! আমাকে আবার প্রসন্ন করতে হবে কেন? তোমার দর্শনেই বাহ্য-অন্তঃকরণ, অন্তরাত্মা, সমস্তই আমার প্রসন্ন হয়েছে। বল দিকি, আমাকে ছেড়ে কি করে' এত দিন ছিলে?

উর্ব্ব।—শুনুন মহারাজ! ভগবান কার্ত্তিকেয়, শাশ্বত কুমার ব্রত গ্রহণ করে' অকলুষ নামে গন্ধমাদনের এই প্রান্তদেশে এসে বাস করেন। এবং সেই সময়, এই নিয়ম স্থাপন করেন:—যে কোন স্ত্রীলোক এ প্রদেশে অমনি সে লতারূপে পরিণতহবে—গৌরীচরণ-

প্রসূত মণি-বিনা আর তার উদ্ধার হবে না। আমি গুরুদেবের শাপ-প্রভাবে বিমূঢ়-চিত্ত হয়ে, দেবতার নিয়ম বিস্মৃত হয়ে, আপনার প্রণতি-অনুনয় অগ্রাহ্য করে' কুমার-বনে প্রবেশ করি। প্রবেশ করবামাত্রই আমি বসন্তলতায় পরিণত হই।

রাজা।—এখন সব বুঝতে পারলেম।

শয্যাপরে সুপ্ত হলে সুরত-আয়াসে,
আশঙ্কা করিতে তুমি—গিয়াছি প্রবাসে।
সেই তুমি বল প্রিয়ে কেমন করিয়া
সুদীর্ঘ বিচ্ছেদ-দুঃখ রহিলে সহিয়া?

একজন মুনির সঙ্গে সাক্ষাৎ হওয়ায় তাঁর উপদেশে—তুমি যার কথা বল্‌ছিলে—সেই মণি লাভ করে', সেই মণির প্রভাবেই দেখ তোমাকে আবার পেলেম। ( মণি প্রদর্শন )

উর্ব্ব।—অহো! এই সেই "সংগমনীয়" মণি? তাই, মহারাজ আমাকে যেমনি আলিঙ্গন করলেন অমনি আমি প্রকৃতিস্থ হলেম। ( মণি লইয়া মস্তকে ধারণ )

রাজা।—এই ভাবে খানিক ক্ষণ দাঁড়াও দিকি।

ললাটের মণি-রাগে, দীপ্ত তব বদন-মণ্ডল
—ধরিয়াছে শোভা যেন, বালাতপে রকত কমল॥

—বহু কাল হল, প্রতিষ্ঠান নগর ছেড়ে আপনি চলে এসেচেন। এর জন্য প্রজারা নিশ্চই আমার উপর রাগ করচে। চলুন এখন আমরা ফিরে যাই।

রাজা।—তোমার আদেশ শিরোধার্য্য।

উর্ব্ব।—মহারাজ! কি রকম করে' এখন যেতে ইচ্ছা করেন?

।—দেখ প্রিয়ে!

সৌদামিনী-বিলসিত যাহার পতাকা,
গাত্রে যার নবচিত্র ইন্দ্রধনু আঁকা,
হেন নবমেঘ-রথে ওলো লীলা-গতি !
লয়ে যাও তুমি মোরে আমার বসতি ॥

ইতি চতুর্থ অঙ্ক সমাপ্ত ।

# পঞ্চম অঙ্ক

## পরিতুষ্ট হইয়া বিদূষকের প্রবেশ।

দূ।—আ! বাঁচা গেল, রাজা উর্ব্বশীকে সঙ্গে নিয়ে নন্দন-বন প্রভৃতি প্রদেশে বিহার করে' ভাগ্যে ভাগ্যে ফিরে এসেছেন। এখন আবার সৎকার-উপচারের দ্বারা প্রজারঞ্জন করে' রাজ্য করচেন। এখন কেবল তাঁর সন্তানেরই অভাব, এ ছাড়া আর কোন অভাব নেই। আজ একটী বিশেষ শুভ তিথি, তাই মহারাজ গঙ্গা-যমুনার সঙ্গমে দেবীদের সহিত কৃত-স্নান হয়ে এই মাত্র বাস-গৃহে প্রবেশ করেছেন। এখন সেখানে তিনি অনুলেপন মাল্যাদির দ্বারা অলঙ্কৃত হচ্চেন—এইবেলা সেইখানে গিয়ে আমিই প্রথমে তার ভাগ নিইগে। ( পরিক্রমণ )

নেপথ্যে।—যে মণিটি মহারাজের হৃদয়-বিলাসিনী প্রেয়সীর মাথার চূড়ামণি, সেই মণিটি একটি তাল-পাতার ঠোঙ্গায় লাল রেশমি কাপড়ে ঢেকে নিয়ে যাচ্ছিলেম, এমন সময়ে একটা শকুনী আমিষ-খণ্ড মনে করে' সেটি ছোঁ মেরে নিয়ে গেল।

দূ।—( কান পাতিয়া ) কি উৎপাৎ! সেই সঙ্গমনীয়-চূড়ামণিটি মহারাজের যে বিশেষ আদরের সামগ্রী। এই যে, বেশভূষা শেষ না হতেই মহারাজ আসন থেকে উঠে এই দিকে আসৃচেন। আমি এইবার তবে নিকটে যাই।

## উদ্বিগ্ন পরিজনের সহিত রাজার প্রবেশ।

রা।—
নিজের মরণ নিজে করি' আহরণ
কোথায় গেল গো সেই চোর-বিহঙ্গম
—রক্ষকেরি ঘরে চুরি করিয়া প্রথম?

কিরাত।—এই যে পাখিটার মুখে মণির স্বর্ণ-সূত্রটা লেগে আছে—আর

সেইটে মুখে করে' মণ্ডলাকারে যেমন উড়ে উড়ে বেড়াচ্চে আর অমনি যেন আকাশে তার এক-একটা রেখা পড়চে।

রাজা।— মুখে ধরি' হেম-সূত্র
মনিটিরে করিয়া গ্রহণ,
অঙ্গার-চক্রের মত
চক্রাকারে ঘোরে বিহঙ্গম।
ত্বরিত ভ্রমণে তার
নভ-পট-মাঝে যায় দেখা
বলয়-আকারে যেন
মণিটির রক্ত-রাগ-রেখা॥

—এখন কি কর্ত্তব্য?

বিদূ°—( নিকটে আসিয়া ) মহারাজ! দয়া করে' কি হবে?—অপরাধীকে শাসন করাই কর্ত্তব্য।

রাজা।—তুমি ঠিক্ বলেচ। ধনু—ধনু।

( ধনুর্ধারিণী যবনীর প্রস্থান )

রাজা।—কৈ বয়স্য! পাখিটাকে তো দেখা যাচ্চে না?

বিদূ।—শব-ভোজী সেই দুষ্ট পাখীটা এখান থেকে দক্ষিণ দিকে উড়ে গেছে।

রাজা।—( ফিরিয়া আসিয়া অবলোকন ) এইবার দেখ্‌তে পেয়েচি।

এই সে মণিটি আনি' দিক-বিধু-মুখখানি
অলঙ্কৃত করেছে বিহগ।
অশোক-স্তবক শোভে ঘেরা প্রভা-পল্লবে
—এমনি গো হয় অনুভব॥

**ধনু হস্তে যবনীর প্রবেশ।**

**যবনী।—মহারাজ! এই হস্তাবরণ, আর এই ধনু!**

রাজা।—এখন আর ধনুতে কি হবে? গৃধ্রটি এখন বাণ-পথের অতীত। দেখনা কেন:—

বিহঙ্গম-নীত মণি দূরে এবে ভায়,
গাঢ় মেঘাচ্ছন্ন রাত্রে মঙ্গলের প্রায়॥

(কঞ্চুকিকে দেখিয়া) দেখ লাতব্য, আমার নাম করে' নগর-রক্ষীকে বল, সেই বিহঙ্গ-দস্যু কোন্ বৃক্ষ-আবাসে আশ্রয় নিয়েচে বিশেষ করে' অনুসন্ধান করে।

কঞ্চুকী।—যে আজ্ঞে মহারাজ।

।—এখন আপনি বসুন। সেই রত্ন-চোর যেখানেই যাক্, আপনার শাসন কিছুতেই অতিক্রম করতে পারবে না।

।—(বিদূষকের সহিত উপবেশন করিয়া)

যে মণিটি বিহঙ্গম গিয়াছে লইয়া
প্রিয় শুধু নহে উহা সুমণি বলিয়া।
প্রিয়া সহ ঘটায়েছে আমার মিলন
—তাই সঙ্গমনী-মণি মোর প্রিয় ধন॥

শর-সমেত মণি লইয়া কঞ্চুকীর প্রবেশ।

বিদু।—এ কথা আপনি আমাকে পূর্ব্বে একবার বলেছিলেন বটে।

কঞ্চু।—মহারাজের জয়!

অপরাধী বধ্য পাখী
গিয়াছিল গৃহান্তরে উড়ি,
প্রবল প্রতাপ তব
সু-তীখন বাণরূপ ধরি'
বিঁধিল তাহার দেহ;
ওই দেখ মণির সহিতে

হইয়া বিদীর্ণ তনু

পড়ে ভূমে আকাশ হইতে॥

( সকলের বিস্ময় )

কঞ্চু।—মণিটিকে জলে ধোয়া গেছে—এখন কারও হাতে দেওয়া হোক্।

রাজা।—দেখ কিরাতি, এটিকে অগ্নিশুদ্ধ করে' পেট্‌রার ভিতর রেখে দেও।

কিরাতী।—যে আজ্ঞা মহারাজ।

( মণি লইয়া প্রস্থান )

রাজা।—লাতব্য! তুমি কি জান এ বাণটি কার?

কঞ্চু।—নাম লেখা আছে দেখা যাচ্চে, কিন্তু আমার এ ক্ষীণ দৃষ্টিতে অক্ষর ঠাওরাতে পারচিনে।

রাজা।—আচ্ছা, শরটি আমার কাছে নিয়ে এসো।

কঞ্চু।—( তথা করণ )

রাজা।—( নামাক্ষর পাঠ করিয়া অপত্য-লাভের হর্ষ )

কঞ্চু।—আমি তবে আমার কাজে যাই।

( প্রস্থান )

বিদূ।—আপনি কি ভাবছেন?

রাজা।—পক্ষী-হন্তার নামাক্ষরগুলি শোনো। ( পাঠ )

উর্ব্বশীর গর্ভজাত,

ইলা-সুত পুরুরবা রাজার কুমার

—রিপুদল-আয়ূহর্ত্তা

"আয়ু"-নামে ধনুর্ধারী—এ বাণ তাহার॥

বিদূ।—( সপরিতোষে ) কি সৌভাগ্য! আপনার দেখ্‌চি তা হলে সন্তান লাভ হল।

রাজা।—সখা! এ কি করে’ হল? নৈমেষেয়-যজ্ঞ-উপলক্ষে যাওয়া ছাড়া, তাঁর সঙ্গে আমার তো আর কখন ছাড়াছাড়ি হয়নি। তাঁর গর্ভলক্ষণও আমি কখন দেখি নি। তবে সন্তান হল কি করে’? কিন্তু :—

কিছু দিন হতে আমি, দেখেছিনু বটে তাঁর
অলস নয়ন,
কুচাগ্র ঈষৎ নীল, লবলীর ফল সম
পাণ্ডুর আনন॥

বিদূ।—সমস্ত মানুষী ধর্ম্ম যে দেবতাতেও থাক্‌বে এ কথা আপনি মনে করবেন না। তাঁদের সমস্ত কার্যাই তাঁদের নিজের প্রভাব-বলে গুপ্ত থাকে।

রাজা।—তুমি যা বল্‌চ তাই যেন হয়। কিন্তু পুত্র গোপন করে’ রাখবার তাঁর অভিপ্রায় কি?

বিদূ।—দেবতার রহস্য কে বুঝতে পারে বলুন?

( কঞ্চুকীর প্রবেশ )

কঞ্চু।—মহারাজের জয়! চ্যবন ঋষির আশ্রম হতে একটি কুমারকে নিয়ে একজন তাপসী এসেচেন—তিনি আপনার সঙ্গে সাক্ষাৎ করতে চান।

রাজা।—দুজনকেই শীঘ্র নিয়ে এসো।

কঞ্চু।—যে আজ্ঞে মহারাজ।

প্রস্থান করিয়া ধনুর্ধারী কুমার ও
তাপসীকে লইয়া পুনঃ প্রবেশ।

কঞ্চু।—এই দিক দিয়ে ভগবতি এইদিক দিয়ে। ( সকলের পরিক্রমণ )

বিদূ।—( দেখিয়া ) ইনিই কি সেই ক্ষত্রিয় কুমার যাঁর নামাঙ্কিত বাণে গৃধ্রটি লক্ষ্যবিদ্ধ হয়?

রাজা।—তাই সম্ভব। কেননা :—

ওর পরে দৃষ্টি মোর হয়ে নিপতিত
এ মোর নয়ন দুটি বাষ্পেতে পূরিত।
হৃদয় হতেছে বদ্ধ বাৎসল্য-বন্ধনে,
কি অপূর্ব্ব প্রসন্নতা সমুদিত মনে।
হইতেছে ধৈর্য্য লোপ—দেহের কম্পন,
ইচ্ছা করে দিই ওরে গাঢ় আলিঙ্গন॥

কঞ্চু।—ভগবতি! ঐ খানেই থাকুন।

(তাপসী ও কুমারের তথা অবস্থান)

রাজা।—মাতঃ! প্রণাম।

তাপসী।—মহাভাগ! চন্দ্রবংশের বিস্তারকারী হও। (স্বগত) কি আশ্চর্য্য! না বোলে দিলেও, রাজর্ষির সঙ্গে যে এর ঔরস-সম্বন্ধ আছে তা বেশ বোঝা যায়। (প্রকাশ্যে) জাদু! তোমার পিতাকে প্রণাম কর।

কুমার। (ধনু-সমেত কৃতাঞ্জলি হইয়া)

রাজা।—দীর্ঘায়ু হও।

কুমার।—(স্বগত)

স্নেহ-বাণী শুনি' যদি, মনে হয় ইনি পিতা
—ইঁহারি ঔরস-পুত্র আমি,
উৎসঙ্গে বর্দ্ধিত যারা তাহাদের ভালবাসা
পিতা-পরে কতই না জানি॥

রাজা।—ভগবতী! কি প্রয়োজনে আসা হয়েচে?

তাপ।—মহারাজ! শুনুন তবে।

এই দীর্ঘায়ু বৎস "আয়ু" জন্মাবা মাত্রেই কোন কারণে উর্ব্বশী

একে আমার কাছে রেখে দিয়ে যান্। ক্ষত্রিয় কুমারের জাত-কর্ম্মের যেরূপ বিধান আছে তৎসমস্তই ভগবান চ্যবন-ঋষি সম্পাদন করে-ছেন। আর, কুমার সমস্ত বিদ্যা-শিক্ষা করে' ধনুর্ব্বেদেও সুশিক্ষিত হয়েছেন।

রাজা।—তবে তো এটির অভিভাবকও আছে দেখ্চি।

তাপ।—আজ ঋষিকুমারদের সঙ্গে এ পুষ্প-সমিৎ আহরণ করতে গিয়ে একটি আশ্রম-বিরুদ্ধ কাজ করেচে।

বিদূ।—( আবেগ-সহকারে ) সে কিরূপ ?

তাপ।—শুন্লেম, এক খণ্ড আমিষ নিয়ে একটা গৃধ্র বৃক্ষশাখায় বসে ছিল—এ তাকে লক্ষ্য করে' বাণ-বিদ্ধ করে।

বিদূ।—( রাজাকে অবলোকন )

রাজা।—তারপর তারপর ?

রাজা।—তারপর,ভগবান চ্যবন এই বৃত্তান্ত জান্তে পেরে আমাকে আদেশ করলেন, "এই ন্যস্ত বালককে যথা স্থানে প্রত্যর্পণ করে' এসো—তাই আমি দেবী উর্ব্বশীর সহিত সাক্ষাৎ করতে ইচ্ছা করি।

রাজা।—আচ্ছা, ভগবতি তবে আসন গ্রহণ করুন।

তাপ।—( উপনীত আসনে উপবেশন )

রাজা।—লাতব্য ! উর্ব্বশীকে আহ্বান কর।

কঞ্চু।—যে আজ্ঞা মহারাজ।

( প্রস্থান )

রাজা।—( কুমারকে অবলোকন করিয়া ) এসো বৎস এসো।

সুত-স্পর্শ-সুখ নাকি সর্ব্বাঙ্গ-শরীর-ব্যাপী
আমি শুধু এই কথা লোক-মুখে শুনি।
তাই কাছে আসি' ওরে ! হরষিত কর্ মোরে
চন্দ্রকর-স্পর্শে যথা চন্দ্রকান্ত-মণি॥

তাপ।—জাত্! তোমার পিতাকে সুখী কর।

কুমার।—( রাজার নিকটে গিয়া পাদগ্রহণ )

রাজা।—( কুমারকে আলিঙ্গন করিয়া পাদপীঠে বসাইয়া ) বৎস! এই দিকে তোমার পিতার প্রিয়সখা ব্রাহ্মণকে নির্ভয়ে প্রণাম কর।

বিদূ।—আমাকে দেখে আবার ভয় কিসের? অশ্রমে তো অনেক বানর দেখেছ?

কুমার।—( সস্মিত ) তাত! প্রণাম করি।

বিদূ।—কল্যাণ হোক্!

( উর্ব্বশী ও কঞ্চুকীর প্রবেশ )

কঞ্চু।—এইদিকে দেবি এই দিকে।

উর্ব্ব।—( কুমারকে দেখিয়া স্বগত ) কে ওটি পাদ-পীঠে বসে আছে, আর স্বয়ং মহারাজ ওর শিখা বন্ধন করে' দিচ্চেন? ( তাপসীকে দেখিয়া স্বগত ) ওমা! এ যে সত্যবতী—তাতেই মনে হচ্চে, ওটি আমার পুত্র আয়ু।—বেশ বড় হয়েছে তো!

( পরিক্রমণ )

রাজা।—( উর্ব্বশীকে দেখিয়া )

ওই যে জননী তব
—দৃষ্টি ওঁর তোমা পানে স্থির।
স্তনাংশুক ভেদি' দেখ
স্নেহরস হতেচে বাহির॥

তাপ —জাত্! মায়ের কাছে এগিয়ে এসো।

কুমার।—( উর্ব্বশীর নিকটে আগমন )

উর্ব্ব।—ভগবতীর চরণে প্রণাম করি।

তাপ।—বৎসে! পতির আদরিণী হও।

কুমা।—জননি! প্রণাম করি।

উর্ব্ব।—( কুমারের মুখ তুলিয়া ধরিয়া চুম্বন ) বৎস! পিতৃ-ভক্ত হও। ( রাজার নিকটে আসিয়া ) মহারাজের জয় হোক্।

—এসো পুত্রবতি, কাছে এসো। এইখানে বোসো। ( অৰ্দ্ধাসন প্রদান )

াপ।—সমস্ত বিদ্যাশিক্ষা করে' কুমার এখন কবচধারী হয়েচে। যাকে তুমি আমার হাতে সমর্পণ করেছিলে, তাকে তোমার পতির সমক্ষেই দেখ আবার ফিরিয়ে দিলেম। তা, এখন বিদায় নিতে ইচ্ছা করি, আমার আশ্রম-ধর্ম্মের ব্যাঘাৎ হচ্চে।

উর্ব্ব।—অনেক দিনের পর দেখা হওয়ায় দর্শন-তৃষ্ণা আমার যেন দ্বিগুণ বৃদ্ধি হয়েচে। ছাড়তেও পারচি নে, আবার আশ্রমের ব্যাঘাত করাটাও অন্যায় মনে হচ্চে। আচ্ছা যান তবে অর্য্যে! কিন্তু আবার যেন দেখা হয়।

তাপ।—আচ্ছা সেই ভাল।

কুমা।—আপনি সত্যি ফিরে যাচ্চেন?—তবে আমাকেও আশ্রমে নিয়ে যান্।

রা।—দেখ বৎস! প্রথম-আশ্রমে তুমি তো বাস করে' এসেচ; এখন তোমার দ্বিতীয় আশ্রমে থাকবার এই সময়।

তাপ।—যাহু! তোমার পিতা যা বলচেন তাই কর।

কুমা।—আচ্ছা তবে ঃ—

"মণিকণ্ঠ" যে শিখীর
চূড়াটি দিতাম চুলকায়ে
আর অম্নি কোলে মোর
অকাতরে পড়িত ঘুমায়ে,
পুচ্ছটি উঠিলে তার
হেথা তারে দিও গো পাঠায়ে॥

তাপ।—( হাসিয়া ) আচ্ছা তাই হবে। তোমাদের কল্যাণ হোক্।

( প্রস্থান )

রাজা।—কল্যাণি।

এ তব সুপুত্র পেয়ে পুত্রবান্‌দের মাঝে
আজি আমি হনু অগ্রগণ্য।
পৌলোমী-সম্ভব পুত্র জয়ন্তিরে লভি যথা
পুরন্দর হইলেন ধন্য॥

উর্ব্ব।—( স্মরণ হওয়ায় রোদন )

বিদূ।—একি! হঠাৎ অশ্রুমুখী হলেম কেন?

রাজা।—

কেন বা সুন্দরি তুমি কাঁদিছ এখন?
বংশধর পেয়ে যে গো আমি হৃষ্ট-মন।
পীনস্তন-পরে প্রিয়ে ফেলি' অশ্রুধার
রচিলে যে দ্বিতীয় এ মুকুতার হার॥

( অশ্রু বিসর্জ্জন )

উর্ব্ব।—শোন মহারাজ! অনেক দিনের পর পুত্রটিকে আবার দেখ্‌তে পেয়ে তখন একটা কথা বল্‌তে ভুলে গিয়েছিলেম। মহেন্দ্রের নাম করায় তাঁর সেই নিয়মটার কথা আমার মনে পড়ল—আর তাতেই আমার হৃদয়ে এখন কষ্ট উপস্থিত হয়েছে।

রাজা।—বল—সে নিয়মটি কি?

উর্ব্ব।—পূর্ব্বে মহারাজের প্রতি আমার হৃদয় যখন আসক্ত হয়, তখন মহেন্দ্র আজ্ঞা করেছিলেন—

রাজা।—কিরূপ আজ্ঞা?

উর্ব্ব।—"যখন আমার প্রিয়সখা রাজর্ষি, তোমার গর্ভ-সম্ভূত পুত্রমুখ দর্শন করবেন, তখন অবার আমার নিকটে তোমার আস্‌তে হবে।"

তাই পাছে মহারাজের সহিত আমার বিচ্ছেদ ঘটে, এই ভয়ে আমি পুত্র জন্মাবা মাত্রই বিদ্যাশিক্ষার নিমিত্তে চ্যবনের আশ্রমে আর্য্যা সত্যবতীর হস্তে পুত্রটিকে প্রকাশ্যে সমর্পণ করেছিলেম। এখন আমার পুত্রটি পিতৃ-সেবায় সমর্থ হয়েছে মনে করে' তিনি আমাকে প্রত্যর্পণ করেচেন। তাই মহারাজের সহিত একত্র বাস করা আজ হতে আমার শেষ হল।

( সকলের বিষাদ )

রাজা।—অহো! সুখসম্ভোগে দৈবের কি প্রতিকূলতা! ( নিশ্বাস ছাড়িয়া )

পুত্র লাভে আশ্বাসিত হইনু যেমনি
বিচ্ছেদ তোমার সনে ঘটিল অমনি।
তাপ-ক্লিষ্ট তরু যথা প্রথমে শীতল হয়
নবমেঘ-বরিষণে
কিন্তু গো সহসা যথা পড়ে ঘোর বজ্রানল
তদুপরি পরক্ষণে॥

বিদু।—একি! এই অর্থ হতেই যে আবার অনর্থ উপস্থিত হল! এখন আমার মনে হয়, বল্কল ধারণ করে' আপনার তপোবনে যাওয়াই কর্ত্তব্য।

উর্ব্ব।—হায় আমি কি হতভাগিনী! না জানি এখন মহারাজ আমাকে কি মনে করচেন। হয়তো মনে করচেন,—আমার পুত্রলাভ হয়েচে, পুত্র কৃতবিদ্য হয়েচে, আমার সমস্ত কাজ শেষ হয়েচে, আর অমনি আপনাকে ছেড়ে আমি এখন স্বর্গারোহণ করচি।

রাজা।—না না—আমি তা মনে করচি নে।

পরাধীন জন যে গো, বিচ্ছেদ সুলভ তার,
সাধিতে পারে না সে যে, যাহা প্রিয় আপনার।

অতএব যাও তুমি,

থাকো গিয়া পতির শাসনে।

আমিও পুত্রেরে দিয়া

রাজ্য-ভার, যাই তপোবনে

—চরে যেথা মৃগকুল

ইতস্ততঃ আনন্দিত মনে॥

কুমা।—তাতঃ! মহাবৃষের ভার দুর্ব্বল বৎসতরের উপর দেবেন না।

রাজা।—দেখ বৎস!

শিশু হইলেও গজ

হয় যদি "মদগন্ধ"-জাতি

সহজে শাসন করে

অন্য গজে সেই শিশু-হাতী।

হলেও ভুজঙ্গ শিশু

অতি উগ্র বিষ হয় তার,

বাল্য-দশাতেও নৃপ

বহিতে পারে গো পৃথ্বী-ভার॥

দেখ লাতব্য! আমার নাম করে' অমাত্য-পরিষদ্‌কে বল, আয়ুর রাজ্যাভিষেকের আয়োজন যেন এখনি করা হয়।

কঞ্চু।—যে আজ্ঞে মহারাজ।

(সকলের দৃষ্টিরোধ)

রাজা।—(আকাশের দিকে অবলোকন করিয়া) এ কি! বিনা মেঘে যে বিদ্যুৎ প্রকাশ!

উর্ব্ব।—(দেখিয়া) ওমা! ভগবান নারদ যে!

রাজা—তাই তো! ভগবান নারদ যে!

সুপিঙ্গল জটাজুট — গোরোচনা-রেখা যথা
নিকষ-প্রস্তরে,
যজ্ঞ-উপবীত শোভে — যেন শুভ্র শশি-কলা
বক্ষের উপরে।
মুক্তাহার-বিবর্জ্জিত — এই ভূষণের শোভা
অতি অনুপমা
— চলন্ত কল্পতরু — তাহা হতে নারে যেন
কাঞ্চন নমনা॥

ওঁকে অর্ঘ্য দেও—অর্ঘ্য দেও।

।—( অর্ঘ্য আনিয়া ) এই ভগবানের অর্ঘ্য।

রাজা।—( উর্ব্বশীর হস্ত হইতে লইয়া অর্ঘ্যাঞ্জলি প্রদান ) ভগবন্! অভিবাদন করি।

র্ব্ব।—ভগবন্! প্রণাম করি।

নার।—বিরহ-শূন্য দম্পতী হও।

রাজা।—( স্বগত ) তাই যেন হয়। ( কুমারকে আলিঙ্গন করিয়া প্রকাশ্যে ) বৎস! ভগবানকে প্রণাম কর।

কুমা।—ভগবন্! উর্ব্বশী-পুত্রের প্রণাম গ্রহণ করুন।

নার।—দীর্ঘায়ু হও।

রাজা।—অনুগ্রহ করে' এই আসনে উপবেশন করুন।

নার।—( উপবিষ্ট )

( নারদ বসিলে সকলের উপবেশন )

নার।—মহেন্দ্রের আদেশ শ্রবণ করুন।

রাজ।—বলুন, আমি অবহিত হয়ে শুনচি।

নার।—প্রভাবদর্শী ভগবান ইন্দ্র আপনাকে বন গমনে কৃতনিশ্চয় জেনে আপনাকে এই আদেশ করচেন—

রাজা।—কি আদেশ ?

নার।—ত্রিকাল-দর্শী মুনিগণ ভবিষ্যদ্‌বাণী করেচেন, দেবাসুর-সংগ্রাম আসন্ন। আপনিও দেব-সংগ্রামে অমরদের সহায়; অতএব এ সময় আপনার শস্ত্র ত্যাগ করা উচিত হয় না। আর, এই উর্ব্বশী যাবজ্জীবন আপনারই সহধর্ম্মচারিণী হয়ে থাকুন।

উর্ব্ব।—( চুপি চুপি ) মাগো! হৃদয় থেকে যেন একটা শেল চলে গেল।

রাজা।—আমি তো দেবরাজেরই আজ্ঞাধীন।

নার।—ঠিক্।

তব কার্য্য করিবেন বাসব সাধন,
তুমিও করিবে তাঁর ইষ্ট আচরণ।
বর্দ্ধন করেন সূর্য্য দেখ হুতাশনে,
অগ্নিও স্বকীয় তেজে বাড়ান তপনে॥

( আকাশের দিকে অবলোকন করিয়া ) ওগো রম্ভা! কুমার আয়ুর যৌবরাজ্যের অভিষেকার্থ স্বয়ং মহেন্দ্র যে সকল সামগ্রী সংগ্রহ করেছেন, শীঘ্র সে সমস্ত নিয়ে এসো।

অভিষেকের সামগ্রী লইয়া রম্ভার প্রবেশ।

রম্ভা।—ভগবন্! এই অভিষেকের সামগ্রী!

নার।—আয়ুষ্মান্! এই মঙ্গল-পীঠে উপবেশন কর।

রম্ভা।—এই দিকে বৎস। ( কুমারকে বসাইয়া )

নার।—( কুমারের মস্তকে কলসের জল ঢালিয়া ) রম্ভে! এইবার শেষ অনুষ্ঠান সম্পন্ন কর।।

রম্ভা।—( তথা করণ ) বৎস! ভগবানকে প্রণাম কর।

কুমা।—( যথাক্রমে প্রণাম )।

নার।—কল্যাণ হোক!

রাজা।—কুল-ধুরন্ধর হও।

ঊর্ব্ব।—পিতার সেবক হও।

( নেপথ্যে বৈতালিকদ্বয় )

প্রথম।— দেব-মুনি অত্রি যথা
ব্রহ্মা-সম গুণের নিধান,
অত্রি-সম শশধর,
শশধর বুধের সমান,
বুধের সমান যথা
গুণ ধরে আমাদের ভূপ,
লোক-কান্তগুণে তথা
তুমি হও পিতৃ-অনুরূপ।
কি করিব আশীর্ব্বাদ ?
—সর্ব্বশ্রেষ্ঠ কুল তব
পূর্ব্ব হতে সেই কুলে
আশীষ সমাপ্ত সব॥

দ্বিতীয়।— উচ্চদেরো অগ্রগণ্য
স্থিতিমান যথা হিমাচল
আছিলা তোমার পিতা;
লক্ষ্মী তাই তাঁহাতে অচল।
অসীম তোমারো ধৈর্য্য
তাই লক্ষ্মী তোমাদের মাঝে
বিভক্ত হইয়া যেন
আরো কত শোভায় বিরাজে
—গঙ্গা যথা, রত্নাকর আর হিমাচল
উভয়েরে বিভাগিয়া দেন তাঁর জল॥

রম্ভা।—( উর্ব্বশীর নিকটে আসিয়া ) সখি! ভাগ্যবলে আজ তুমি পুত্রের যৌবরাজ্য-অভিষেক দেখলে—আবার পতির সঙ্গেও তোমার আর বিচ্ছেদ ঘটল না।

উর্ব্ব।—এ সৌভাগ্য আমাদের উভয়েরই সাধারণ।

( কুমারের হস্তধারণ করিয়া ) এসো বৎস, তোমার জ্যেষ্ঠ-মাতাকে অভিবাদন করসে।

কুমা।—স্থিরভাবে অবস্থান।

নার।—এখন ঐখানেই থাকো। সময় হলে ওঁর নিকটে যেও।

তব পুত্র আয়ুষের যৌবরাজ্যে অভিষেক
দেখি' মোর মনে পড়ে আজ
—যবে সেই কার্ত্তিকেরে করিলেন অভিষেক
সেনাপতি-পদে দেবরাজ॥

রাজা —ভগবন্! আপনার যখন এতটা অনুগ্রহ, তখন কেন না সে যোগ্য হবে?

নারদ।—দেবরাজ তোমার আর কি প্রিয় কার্য্য করবেন বল।

রাজা।—দেবরাজ যদি আমার প্রতি প্রসন্ন হয়ে থাকেন, তাই যথেষ্ট,—তা অপেক্ষা প্রিয় আর আমার কি হতে পারে? তথাপি এই প্রার্থনা—

পরস্পর-বিসম্বাদী লক্ষ্মী সরস্বতী
—একাধারে সম্মিলন সুদুর্ল্লভ অতি
সাধুসজ্জনের যেন মঙ্গলের তরে
তাঁহাদের সম্মিলন ঘটে পরস্পরে।

সম্পূর্ণ।

# মালবিকাগ্নিমিত্র।



শ্রীজ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর কর্ত্তৃক
অনুবাদিত।



কলিকাতা

আদি ব্রাহ্মসমাজ যন্ত্রে

শ্রীদেবেন্দ্রনাথ ভট্টাচার্য্যের দ্বারা মুদ্রিত।

৫৫নং অপার চিৎপুর রোড।



১ আষাঢ়, ১৩০৮ সাল।

মূল্য ৸০ বার আনা মাত্র।

# ভূমিকা।

মালবিকাগ্নিমিত্রের প্রস্তাবনা পাঠ করিয়া মনে হয়, এইটি কালীদাসের প্রথম নাটক-রচনা। উইল্‌সান সাহেবের বিশ্বাস, এই নাটকটি অভিজ্ঞান-শকুন্তলার রচয়িতা কালীদাসের নহে—ইহা অন্য কোন কালীদাসের রচনা। কিন্তু জর্ম্মাণ-দেশীয় পণ্ডিত ওএ-বার এ কথা স্বীকার করেন না। ওএবার সাহেবেরই মত আমার সঙ্গত বলিয়া মনে হয়। এই মতের পরিপোষক আভ্যন্তরিক প্রমা-ণও যথেষ্ট আছে। বর্ণনার ধরণ-ধারণে, শব্দ-প্রয়োগের বিশেষত্বে, শ্লোকের ভাবার্থে, ইহা খ্যাতনামা কালীদাসেরই রচনা বলিয়া স্পষ্ট-রূপে উপলব্ধি হয়। কোন কবিরই সকল রচনা সমান উৎকৃষ্ট হয় না; কোন রচনা অপেক্ষাকৃত নিকৃষ্ট বলিয়া উহা যে সেই কবির রচনা নহে, এ কথা বলা আদৌ যুক্তি-সঙ্গত নহে।

এই নাটকের ছায়া রত্নাবলী-নাটিকায় স্পষ্টরূপে লক্ষিত হয়। উভয়েরই আখ্যান-বস্তু প্রায় একরূপ।

বিক্রমোর্ব্বশীর ন্যায় ইহারও অনুবাদে আমি মুখ্যরূপে বোম্বাই-অঞ্চলের শঙ্কর-পণ্ডিত-কর্ত্তৃক-প্রকাশিত মূল-গ্রন্থের অনুসরণ করি-য়াছি।

---

# পাত্রগণ।

## পুরুষবর্গ।

| | | |
|---|---|---|
| অগ্নিমিত্র | ... | বিদিশার রাজা। |
| গোতম | ... | রাজার বয়স্য—বিদূষক। |
| হরদত্ত<br>গণদাস | ... | নাট্যাচার্য্যদ্বয়। |
| সারস | ... | মহিষীর পরিচারক। (বামন) |
| মৌদ্‌গল্য | ... | রাজার কঞ্চুকী। |

---

## স্ত্রীবর্গ।

| | | |
|---|---|---|
| দেবী ধারিণী | ... | মহিষী। |
| ইরাবতী | ... | দ্বিতীয় রাণী। |
| মালবিকা | ... | মহিষীর পরিচারিকা। |
| কৌশিকী | ... | বৌদ্ধ-পরিব্রাজিকা। |
| বকুলাবলিকা | ... | মালবিকার সখী ও মহিষীর পরিচারিকা। |
| জয়সেনা | ... | প্রতীহারী। |
| মধুকরিকা | ... | উদ্যান-পালিকা। (মালিনী) |
| নিপুণিকা<br>চন্দ্রিকা | ... | ইরাবতীর পরিচারিকা। |
| জ্যোৎস্নিকা<br>রমণীয়া | . | সঙ্গীত-নিপুণা পরিচারিকা। |

# মালবিকাগ্নিমিত্র।

## প্রথম অঙ্ক।

### নান্দী।

প্রণত ভকতে যিনি
বহু ফল করেন প্রদান,
একেশ্বর, তবু যাঁর
ব্যাঘ্র-চর্ম্ম সদা পরিধান,
কান্তাসনে যাঁর দেহ
থাকিলেও সতত মিশ্রিত,
তবু যিনি যতি-শ্রেষ্ঠ
বিষয়েতে অনাসক্ত-চিত,
অষ্ট মূরতিতে যিনি, সমগ্র ব্রহ্মাণ্ড একা
করেন ধারণ,
অথচ তাহাতে যাঁর, লেশমাত্র অভিমান
নাহি কদাচন,
সেই দেব মহেশ্বর
সৎমার্গ করি' প্রদর্শন
অন্তরের অন্ধকার
তোমাদের করুন হরণ॥

## নান্দীর পর সূত্রধারের প্রবেশ।

সূত্রধার।—( নেপথ্যাভিমুখে অবলোকন করিয়া ) ও গো মারিষ! এই দিকে একবার এসোতো।

## ( পারিপার্শ্বিক নটের প্রবেশ )

পারি।—মহাশয়! আমি এসেছি। কি আজ্ঞা হয়?

সূত্র।—উপস্থিত সভ্যমণ্ডলী শ্রীকালিদাস-বিরচিত "মালবিকাগ্নিমিত্র" নামক নাটক এই বসন্তোৎসবে অভিনয় করতে আমাকে বল্‌চেন। অতএব, তোমরা এখনি সঙ্গীত আরম্ভ করে' দেও।

পারি।—না, তা হতে পারে না। ভাস ও সৌমিল্য প্রভৃতি খ্যাত-নামা কবিদের রচনা-সকল অতিক্রম করে', বর্ত্তমান কবি কালিদাসের রচনাকে সভ্যমণ্ডলী এত অধিক আদর করচেন কি বলে'?

সূত্র।—এ যে তোমার নিতান্ত অবিবেচনার কথা হল। দেখ:—

শুধু পুরাতন বলি', কোন কাব্য নহে মাননীয়,
অথবা নূতন বলি', নহে দূষ্য ইহাও জানিও।
পরীক্ষিয়া দোষগুণ সাধু সুধীগণ
তার মধ্যে একটিরে করেন বরণ।
পর-বুদ্ধি-অনুযায়ী যার মতি-গতি
বিবেচনা-শক্তিহীন সেগো মূঢ় অতি॥

পারি।—তার সন্দেহ কি, এ বিষয়ে পণ্ডিতেরা যা বলেন তাই প্রমাণ বলে' ধর্ত্তব্য।

সূত্র।—তবে আর বিলম্ব কেন?—শীঘ্র কার্য্য আরম্ভ করে' দেও।

সভার আদেশ যাহা, সর্ব্বাগ্রে লইব উহা
করিয়া মাথায়,
ধারিণীর দাসী-সম, সেবায় নিপুণা যে গো
ওই দেখা যায়॥

( সকলের প্রস্থান )

ইতি প্রস্তাবনা।

দৃশ্য।—রাজপথ।

দাসীর প্রবেশ।

দাসী।—সম্প্রতি মালবিকা শিক্ষকের নিকট দীক্ষিত হওয়ায়, "চলিত" নামক নৃত্তের অভিনয়ে তাঁর কতদূর শিক্ষা হল জান্‌বার জন্য দেবী ধারিণী, নাট্যাচার্য্য গণদাসকে জিজ্ঞাসা করতে আমাকে আজ্ঞা করলেন। তা, এখন তবে আমি সঙ্গীত-শালায় যাই।

আভরণ হস্তে দ্বিতীয় দাসীর প্রবেশ।

প্রথমা।—( দ্বিতীয়াকে দেখিয়া ) ও লো কৌমুদিকে! এমন ধীর-গম্ভীর ভাব তোর কোথেকে হ'ল বল্ দিকি? আমি কাছ দিয়ে যাচ্চি তবু আমার দিকে কি একবার তাকিয়েও দেখ্‌তে নেই?

দ্বিতীয়া।—ওমা! এ কি! বকুলা যে! দেখ্ সখি! এই ছাপ্-মোহর-ওয়ালা, নাগ-মণি-বসানো, চক্‌চকে, দেবীর এই আংটিটি কারিগরের ওখান থেকে আন্‌বার সময় একদৃষ্টে দেখ্‌তে দেখ্‌তে আস্‌ছিলেম—তাই তো তোর কাছে এই তিরস্কার খেতে হল।

প্রথমা।—( দর্শন করিয়া ) তা, যোগ্য বস্তুতেই তোর দৃষ্টি পড়েছে। এই আংটি থেকে যে কিরণের ছটা বেরুচ্চে, মনে হচ্চে যেন

ফুল থেকে ফুলের রেণু চারিদিকে ছড়িয়ে পড়চে—আর তোর হাতে যেন দিব্যি একটি ফুল ফুটে আছে।

দ্বিতীয়।—তুই কোথায় যাচ্চিস্ লা?

প্রথমা।—দেবীর কথা মত, নাট্যাচার্য্য গণদাসকে জিজ্ঞাসা করতে যাচ্চি, মালবিকার কত দূর শিক্ষা হল।

দ্বিতীয়া।—সখি, তিনি যেখানে থেকে শিক্ষা করেন, সেতো বড় নিকটে নয়, তবে কি করে' মহারাজ তাঁকে দেখ্‌তে পেলেন?

প্রথমা।—দেবীর চিত্রের পাশে যে চিত্রটি আছে, সেই চিত্রেতে তিনি তাঁকে দেখেচেন।

দ্বিতীয়া।—কেমন করে'?

প্রথমা।—শোন্ তবে বলি। দেবী যে সময়ে চিত্রশালায় গিয়ে আচার্য্যের টাট্‌কা-রং-করা চিত্রখানি দেখ্‌ছিলেন, সেই সময় সেইখানে মহারাজ এসে উপস্থিত হলেন।

দ্বিতীয়া।—তার পর—তার পর?

প্রথমা।—অভ্যার্থনাদির পর, তাঁরা একাসনে দুজনে বস্‌লেন। তার পর, চিত্র-লিখিত দেবী-মূর্ত্তির পাশে যে সেকল পরিচারিকাদের চিত্র ছিল, তার মধ্যে মালবিকাকে দেখ্‌তে পেয়ে মহারাজ দেবীকে জিজ্ঞাসা করলেন।

দ্বিতীয়া।—কি জিজ্ঞাসা করলেন?

প্রথমা।—দেবীর পাশে এই যে অপূর্ব্ব কন্যাটিকে চিত্র করা হয়েছে, এর নাম কি?—এই কথা জিজ্ঞাসা করলেন।

দ্বিতীয়া।—রূপের আদর দেখ্‌ছি সর্ব্বত্রই। তার পর—তার পর?

প্রথমা।—দেবী তাঁর কথায় উত্তর না দেওয়ায়, রাজার সন্দেহ উপস্থিত হল, তখন আরও তিনি পুনঃ পুনঃ আগ্রহের সহিত

জিজ্ঞাসা করতে লাগ্‌লেন। কুমারী বসুলক্ষ্মী উত্তর করলেন, "মহারাজ! এর নাম মালবিকা"।

দ্বিতীয়া।—( সস্মিত ) কথাটা বালিকার মতই হয়েছে—তার পর কি হল শুনি?

প্রথমা।—আর কি হবে, সে যাতে মহারাজের দৃষ্টি-পথে না পড়ে এখন বিধিমতে সেই চেষ্টাই হচ্চে।

দ্বিতীয়া।—ওলো, এখন তবে দেবী যা বলে' দিয়েছেন, তাই তুই কর্‌গে। আমিও এই আংটিটি নিয়ে দেবীর কাছে যাই।

( প্রস্থান )

## দৃশ্য।—নাট্যশালার দ্বার-দেশ।

প্রথমা।—( পরিক্রমণ ও অবলোকন করিয়া ) এই যে, নাট্যাচার্য্য গণদাস সঙ্গীত-শালা থেকে বেরুচ্চেন। এই সময়েই তবে ওঁর সঙ্গে দেখা করি।

### গণদাসের প্রবেশ।

গণ।—সকলের কাছেই আপন-আপন কুলবিদ্যা আদরের সামগ্রী। তাই, নাট্যকলার প্রকৃত গৌরব আমরাই বুঝি। দেখ, নাটক :—

দেবের বাঞ্ছিত অতি, নেত্র-তৃপ্তিকর যজ্ঞ
বলে মুণিগণ।
রুদ্র এয়ে নিজ অঙ্গে, হর-গৌরী দুইভাগে
করেন স্থাপন।
ত্রৈগুণ্য-সমুদ্ভব, নানা-রস-সমন্বিত, লোকের চরিত কত
ইথে প্রদর্শিত।

বহুবিধ প্রকারের, ভিন্নরুচি মানবের, সবারি সমান প্রিয়
—সর্ব্ব-আরাধিত ॥

বকুলা।—( নিকটে আসিয়া ) আচার্য্য মহাশয়! প্রণাম।

গণদাস।—ভদ্রে! চিরজীবী হও।

বকুলা।—আচার্য্য মহাশয়কে দেবী এই কথা জিজ্ঞাসা করচেন, মালবিকার শিখ্‌তে বেশি ক্লেশ হচ্চে না তো?

গণ।—ভদ্রে! দেবীকে বোলো, মালবিকা শিক্ষায় বিলক্ষণ নিপুণা ও মেধাবিনী। অধিক আর কি বল্‌ব,—

অভিনয়ে ভাব-শিক্ষা
আমি যাহা দিই গো বালারে
তাহতে অধিক করি'
প্রতি-শিক্ষা দেয় সে আমারে ॥

বকুলা।—( স্বগত ) ইনি দেখ্‌চি ইরাবতীকেও ছাড়িয়ে উঠেচেন। (প্রকাশ্যে) কৃতার্থ আপনার শিষ্য যাঁর প্রতি গুরুজন এরূপ তুষ্ট।

গণ।—ভদ্রে! অমন বস্তু এ সংসারে অতি দুর্লভ। তাই জিজ্ঞাসা করচি, কোথা হতে দেবী এমন যোগ্য পাত্রটিকে পেলেন?

বকুলা।—দেবীর বীরসেন নামে বর্ণতঃ নিকৃষ্ট এক ভ্রাতা আছেন। মহারাজ তাঁকে নর্ম্মদা-তীরে সীমান্ত-প্রদেশের দুর্গ-রক্ষণে নিযুক্ত করেছেন। তিনিই, এই কন্যাটিকে শিল্প-কলায় যোগ্যা মনে করে'—নিজ ভগিনী—দেবীর নিকট উপহার-স্বরূপ পাঠিয়েছেন।

গণ।—( স্বগত ) এঁর অসাধারণ রূপ দেখে মনে হয় ইনি কুলশীলে আদৌ নিকৃষ্ট নন। ভদ্রে! আমার মনে হয়, ওঁকে শিক্ষা দিয়ে আমি যশস্বী হব। যেহেতুঃ—

শিক্ষকের শিল্প-শিক্ষা, সুপাত্রে হইলে ন্যস্ত
ধরে গুণ কত।
সাগর-শুক্তিতে যথা, মেঘ-জল মুক্তারূপে
হয় পরিণত॥

বকুলা।—আচ্ছা, আপনার শিষ্য এখন কোথায়?

গণ।—এই মাত্র আমি পঞ্চাঙ্গাদি অভিনয় সম্বন্ধে উপদেশ দিয়ে, তাঁকে একটু বিশ্রাম করতে বলায় তিনি এখন "দীর্ঘিকাবলোকন" গবাক্ষে গিয়ে বায়ু সেবন করচেন।

বকুলা।—আচার্য্য মহাশয়! আমাকে অনুমতি করুন, আপনি তাঁর উপর সন্তুষ্ট হয়েছেন, এই কথা বলে' তাঁর উৎসাহ বর্দ্ধন করি।

গণ।—আচ্ছা যাও, তোমার সখীর সঙ্গে সাক্ষাৎ করগে। আমি এখন একটু অবসর পেয়েছি—এই বেলা আমিও গৃহে যাই।

(প্রস্থান)

ইতি মিশ্র-বিষ্কম্ভক।

## দৃশ্য।—রাজ-প্রাসাদ।

রাজা আসীন—মন্ত্রী পত্র-হস্তে পশ্চাতে বসিয়া—
এবং পরিজন একান্তে অবস্থিত।

রাজা।—(মন্ত্রী পত্র পাঠ করিয়াছেন অবলোকন করিয়া) বাহতক! বৈদর্ভের অভিপ্রায় কি?

অমাত্য।—মহারাজ! অভিপ্রায়—আত্ম-বিনাশ।

রাজা।—এখন তিনি কি লিখ্‌ছেন, বল দেখি।

অমা।—প্রত্যুত্তরে তিনি এইরূপ লিখেছেন;—"মহারাজ! আপনি আমাকে আদেশ করিয়াছেন যে:—"তোমার পিতৃব্যপুত্র কুমার

মাধবসেন, বৈবাহিক সম্বন্ধ বন্ধন করিতে প্রতিশ্রুত হইয়া আমার সমীপে আসিতেছিল। পথি মধ্যে তোমার সীমান্ত-প্রদেশ-রক্ষক অন্তপাল তাহাকে অবরোধ-পূর্ব্বক ধৃত করিয়াছে। আমার অনুরোধে তাহাকে এবং তাহার স্ত্রী ও ভগিনীকে তোমার মোচন করিতে হইবে"। এতৎ সম্বন্ধে আমার নিবেদন এই, তুল্য-কুলোৎপন্ন রাজাদের প্রতি যেরূপ ব্যবহার করিতে হয়, আপনার তাহা বিদিত নাই। অতএব, এস্থলে কাহারও পক্ষ গ্রহণ না করিয়া আপনার উদাসীন ভাব অবলম্বন করা বিধেয়। পুনশ্চ, মাধবসেনকে ধৃত করিবার সময়, সেই গোলযোগে, তাহার ভগিনী নিরুদ্দেশ হয়—তাহার অন্বেষণার্থ আমি চেষ্টা করিব। যদি মহারাজ আমাকে আদেশ করেন যে, মাধবসেনকে অবশ্যই তোমার মোচন করিতে হইবে, তাহা হইলে, এবিষয়ে আমার যা অভিপ্রায় তাহা শ্রবণ করুন।

মৌর্য্য-মন্ত্রী শ্যালা মোর, তাহার বন্ধন যদি
করেন মোচন,
আমিও করিব তবে, মাধবসেনেরে মুক্ত
শোনো গো রাজন্॥"

রাজা।—কি?—আমার সঙ্গে সেই মূঢ়ের কার্য্য-বিনিময়ের ব্যবহার? বাহতক! সেই বৈদর্ভ আমার স্বভাব-শত্রু ও প্রতিকূলচারী। অতএব, আমাদের শত্রু-পক্ষ সেই বিদর্ভ-রাজের পূর্ব্ব-সঙ্কল্প সমূলে উন্মূলন করবার জন্য, বীরসেন-প্রমুখ সৈন্য-মণ্ডলীকে এখনি আদেশ কর।

অমা।—যে আজ্ঞা মহারাজ।

রাজা।—তোমারই বা এ সম্বন্ধে অভিপ্রায় কি?

অমা।—মহারাজ শাস্ত্র-সঙ্গত কথাই বলেছেন। কেন না:—

যে অরাতি স্বল্পকাল রাজ্যে অধিষ্ঠিত
—বদ্ধমূল নহে প্রজাগণ,
শিথিল যেমতি বৃক্ষ—নূতন রোপিত,
সহজ তাহার উন্মূলন॥

রাজা।—শাস্ত্রকারদের কথা কখনই অন্যথা হয় না। অতএব তুমি এই উপলক্ষে সেনাপতিকে উদ্যোগ করতে বল।

অমা।—যে আজ্ঞা মহারাজ। (প্রস্থান)

পরিজন-বর্গ স্ব স্ব কার্য্যে প্রবৃত্ত
হইয়া রাজার চতুর্দ্দিকে
অবস্থান।

## বিদূষকের প্রবেশ।

বিদূ।—মহারাজ আমাকে আজ্ঞা করলেন, "দেখ গৌতম! আমি শুধু মালবিকার চিত্রই যখন ইচ্ছা দেখ্‌তে পাই, এখন যাতে প্রত্যক্ষ দর্শন হয়, তার একটা উপায় চিন্তা কর"। আমিও তো তাঁর আজ্ঞামত কাজ করেছি। এখন তবে সেই কথা মহারাজকে নিবেদন করি।

(পরিক্রমণ)

রাজা।—(বিদূষককে দেখিয়া) এই যে আমাদের অন্য কার্য্যের মন্ত্রী উপস্থিত।

বিদূ।—(নিকটে গিয়া) শ্রী-বৃদ্ধি হোক্!

রাজা।—(মাথা নাড়িয়া) এইখানে বোসো।

বিদূ।—( উপবেশন )

রাজা।—কোন উপায়ে কোন বাঞ্ছিত বস্তু দর্শনে তোমার প্রজ্ঞাচক্ষু এখন ব্যাপৃত আছে তো ?

বিদূ।—উপায়ের কথা কি বল্‌চেন, কার্য্য সিদ্ধির কথা জিজ্ঞাসা করুন।

রাজা।—সে কি রূপ ?

বিদূ।—( কর্ণে ) এইরূপ ( প্রকৃত ঘটনা নিবেদন করিল )

রাজা।—সাধু বয়স্য ! তুমি খুব নিপুণভাবে কার্য্যটা আরম্ভ করেছ যা হোক্। উপস্থিত বিষয়ের সিদ্ধিলাভ দুঃসাধ্য হলেও, যেরূপ ভাবে আরম্ভ করেছ তাতে কার্য্যসিদ্ধির আশা করা যেতে পারে। কেননা :—

প্রতিবন্ধ থাকিলেও, সাধনে সমর্থ হয়
জুটিলে সহায়।
চক্ষু থাকিলেও ঘ্যাখো, দীপ-বিনা অন্ধকারে
দেখা নাহি যায়॥

নেপথ্যে।—থাক্ থাক্ ঢের হয়েচে—আত্ম-গরিমায় আর কাজ নেই। আমাদের মধ্যে কে শ্রেষ্ঠ কে নিকৃষ্ট রাজার কাছেই তার পরিচয় হবে।

রাজা।—( শুনিয়া ) সখা ! তোমার সুনীতি-বৃক্ষের পুষ্প প্রস্ফুটিত হয়েছে দেখ্‌চি।

বিদূ।—শুধু পুষ্প নয়, ফলও দেখ্‌তে পাবেন।

## কঞ্চুকীর প্রবেশ।

কঞ্চু।—মহারাজ ! অমাত্য নিবেদন কর্‌চেন, প্রভুর আদেশ মত

কাজ করা হয়েছে। আর, হরদত্ত ও গণদাস এঁরা দু জনেই এসেছেন।

নাট্যাচার্য্য উভয়েই, পরস্পরে জিনিবারে
বিষম আগ্রহ।
দেখিবারে মহারাজে, ভাব যেন আসে করি'
মূর্ত্তি পরিগ্রহ॥

রাজা।—দুজনকেই নিয়ে এসো।

কঞ্চু।—যে আজ্ঞা মহারাজ।

(প্রস্থান করিয়া তাহাদিগের সহিত পুনঃ প্রবেশ)

এই দিক দিয়ে আসুন, এই দিক্ দিয়ে আসুন।

হর।—(রাজাকে দেখিয়া) অহো! কি দুরধিগম্য রাজ-মহিমা!

নহে গো অপরিচিত—অপ্রিয়দর্শন
তবু ভীত হয়ে পার্শ্বে করি গো গমন।
সাগর-সলিল যথা হয় প্রতিক্ষণে,
মহারাজ নিত্য নব আমার নয়নে॥

গণ।—পুরুষাকারে আবির্ভূত এই জ্যোতির কি মাহাত্ম্য! দেখনা কেন:—

দ্বারীর নিকটে পেয়ে প্রবেশানুমতি
কঞ্চুকীর সাথে সাথে যেতেছি সম্প্রতি।
কিন্তু রাজ-দৃষ্টি-তেজে হেন হয় বোধ
—বিনা-বাক্যে যেন মোর গতি করে রোধ॥

কঞ্চুকী।—ঐ মহারাজ; আপনারা উভয়ে নিকটে অগ্রসর হোন্।

উভয়ে।—(নিকটে গিয়া) মহারাজের জয় হোক্!

রাজা।—আস্‌তে আজ্ঞা হোক্। (পরিজনের প্রতি দৃষ্টিপাত করিয়া) আচার্য্য মহাশয়দের জন্য আসন।

উভয়ে।—(পরিজন-আনীত আসনে উপবেশন)

রাজা।—শিষ্যদের এই উপদেশ দেবার সময়ে, আপনারা উভয়ে একত্র কি জন্য এখানে উপস্থিত হলেন বলুন দিকি?

গণ।—মহারাজ শ্রবণ করুন। আমি সদ্‌গুরুর নিকটেই অভিনয় শিক্ষা করেছি। অভিনয়ের শিক্ষাও দিয়েচি। আর, মহারাজ ও দেবী দুজনেরই আমার প্রতি যথেষ্ট অনুগ্রহ।

রাজা।—হাঁ, সে বেশ জানি। তার পর কি?

গণ।—এই হরদত্ত, প্রধান পুরুষগণের সমক্ষে এই বলে' আমাকে অবমানিত করেছে—"এ ব্যক্তি আমার পদ-রজেরও তুল্য নয়।"

হর।—মহারাজ! এই গণদাসই প্রথমে আমার নিন্দা করেছে। ও বলে, আমাতে ওতে সমুদ্র-পল্বলের প্রভেদ। অতএব মহারাজ, শাস্ত্রে ও অভিনয়-বিষয়ে আমাদের উভয়ের পরীক্ষা গ্রহণ করুন। মহারাজই এ বিষয়ের বিশেষজ্ঞ, আপনিই প্রশ্ন করে' আমাদের বিবাদ মীমাংসা করুন।

বিদূ।—এ কথা যুক্তি-সঙ্গত।

গণ।—এ বেশ কথা। মহারাজ! তবে অবধান পূর্ব্বক শুন্‌তে আজ্ঞা হোক্।

রাজা।—আচ্ছা, একটু রোসো। দেবী এ বিষয়ে পক্ষপাত মনে করতে পারেন। অতএব, পণ্ডিত কৌশিকীর সহিত তাঁর সমক্ষেই এ বিষয়ের বিচার হওয়া ভাল।

বিদূ।—আপনি ঠিক্ বলেচেন।

আচার্য্যদ্বয়।—মহারাজের যেরূপ অভিরুচি।

রাজা।—দেখ মৌদগল্য! উপস্থিত প্রস্তাব নিবেদন করে', পণ্ডিতা কৌশিকীর সহিত দেবীকে এইখানে আহ্বান কর।

কঞ্চু।—যে আজ্ঞা মহারাজ।

( প্রস্থান করিয়া পরিব্রাজিকা ও দেবীর সহিত পুনঃ প্রবেশ )

এই দিকে দেবি এই দিকে।

ধারিণী।—( পরিব্রাজিকার প্রতি দৃষ্টি নিক্ষেপ করিয়া ) ভগবতি! হরদত্ত ও গণদাস এই দু জনের বিবাদটা কিরূপ বুঝ্‌চেন?

পরি।—দেবি! স্বপক্ষের পরাজয় আশঙ্কা করবেন না। প্রতিবাদী হরদত্ত অপেক্ষা গণদাস কোন অংশেই হীন নন।

ধারিণী।—তা হলেও, হরদত্ত রাজার অনুগৃহীত, সুতরাং এস্থলে হরদত্তেরই প্রাধান্য হবে।

পরি।—ভেবে দেখুন, আপনিও তো রাজ্ঞী-শব্দের বাচ্য। দেখুন:—

ভানুর কৃপায় অগ্নি, অতিমাত্র উজ্জ্বলতা
করেন ধারণ।
নিশার সঙ্গম-গুণে, শশাঙ্কেরো হয় কত
মহিমা-বর্দ্ধন॥

বিদূ।—দেখুন দেখুন! দেবী ধারিণী, মহারাজেরই পৃষ্ঠ-পোষক পণ্ডিতা কৌশিকীকে নিয়ে উপস্থিত হয়েছেন।

রাজা।—আমি দেবীকে কিরূপ ভাবে দেখ্‌চি জান?

যতি-বেশী কৌশিকীর সম্মিলনে, সুমঙ্গলে
অলঙ্কৃতা সতী।
অধ্যাত্ম-বিদ্যার সনে, শোভে যেন বেদ-বিদ্যা
হয়ে মূর্ত্তিমতী॥

পরি।—( নিকটে আসিয়া ) মহারাজের জয় হোক্!

রাজা।—ভগবতি! প্রণাম।

পরি।— মহাসার-সমুদ্ভবা, সম ক্ষমাবতী উভে
দেবী ও পৃথিবী।
ধারিণী ধরণী এই উভয়ের পতি হয়ে
হও দীর্ঘজীবী॥

ধারি।—জয় হোক্ আর্য্যপুত্রের।

রাজা।—এসো দেবি এসো। ( পরিব্রাজিকাকে অবলোকন করিয়া ) ভগবতি! আসন গ্রহণ করুন।

( সকলের যথোচিত উপবেশন )

রাজা।—ভগবতি! এই মাননীয় হরদত্ত ও গণদাস এঁরা পরস্পর প্রয়োগ-বিদ্যা নয়ে বিবাদে প্রবৃত্ত হয়েছেন। এই বিবাদে আপনাকে মীমাংসা-কারীর পদ গ্রহণ করতে হবে।

পরি।—( সস্মিত ) উপহাস করবেন না, নগর থাক্‌তে গ্রামে রত্ন-পরীক্ষা?

রাজা।—তা নয়। আপনি পণ্ডিতা কৌশিকী—আমি ও দেবী আমরা উভয়েই এক একজনের পক্ষপাতী।

আচার্য্য-দ্বয়।—মহারাজ ঠিক্ বলেছেন। ভগবতী অপক্ষপাতী মধ্যস্থা, ওঁরই মীমাংসা করা কর্ত্তব্য।

রাজা।—আচ্ছা, এখন বিবাদটা কি বল দিকি।

পরি।—দেখুন মহারাজ! নাট্যশাস্ত্র অভিনয়-প্রধান—এ বিষয়ে বাক্য ব্যবহারে কি ফল? এ বিষয়ে দেবীর মত কি?

দেবী।—যদি আমায় জিজ্ঞাসা করেন, এঁদের এই বিবাদটা আমার ভাল লাগ্‌চে না।

গণ।—দেখুন দেবি! অভিনয়-বিস্তায় ওঁর চেয়ে কিছুমাত্র হীন বলে' আমাকে মনে করবেন না।

বিদূ।—বেশ তো, ম্যাড়ার লড়াইটা দেখা যাক্ না। নৈলে এদের বৃথা বেতন দিয়ে ফল কি?

দেবী।—তুমি দেখ্‌চি নিতান্ত কলহ-প্রিয়।

বিদূ।—দেবি! রাগ করবেন না—আমার বল্‌বার অভিপ্রায় তা নয়। কিন্তু পরস্পর কলহপ্রিয় হস্তি-যূথের মধ্যে একপক্ষ পরাজিত না হলে শান্তির সম্ভাবনা কোথায়?

রাজা।—ভগবতী অবশ্যই দেখেছেন, উভয়েরই অভিনয়োপযোগী অঙ্গসৌষ্ঠব অতি চমৎকার।

পরি।—দেখেচি বৈ কি।

রাজা।—তবে এখন ওঁদের কি দেখে বুঝ্‌বেন, দুয়ের মধ্যে কে শ্রেষ্ঠ?

পরি।—তবে, আমি এইটুকু বল্‌তে ইচ্ছা করিঃ—

কোন শিক্ষকের ক্রিয়া বদ্ধ আপনাতে,
কেহ বা বিশেষ দক্ষ অন্যেরে শিখাতে।
দুয়েতেই নিপুণতা থাকে গো যাহায়
গুরু-মধ্যে অগ্রগণ্য লোকে বলে তায়॥

বিদূ।—আপনারা উভয়েই তো ভগবতীর কথা শুনলেন। উপদেশ দেখেই মীমাংসা হতে পারে—পণ্ডিতার কথায় এই তাৎপর্য্য।

হর।—এতে আমাদের খুব মত আছে।

গণ।—দেবি! এই কি স্থির হল?

দেবী।—কিন্তু যদি স্বল্পমেধা শিষ্যের দ্বারা উপদেশের কলঙ্ক হয়, তা হলে কি সে উপদেষ্টার দোষ?

রাজা।—দেবি! সে কথা ঠিক্।

গণ।—শিক্ষক যদি যোগ্যপাত্র নির্ব্বাচন না করতে পারে, তাতে শিক্ষকের বুদ্ধিহীনতাই প্রকাশ পায়।

দেবী।—(স্বগত) এখন কি করা যায়? আর্য্যপুত্রের মনোরথ পূর্ণ করলে ওঁর ঔৎসুক্য আরো বৃদ্ধি হবে—(প্রকাশ্যে) আপনি এই বিফল চেষ্টায় ক্ষান্ত হোন্।

বিদূ।—আপনি ঠিক্ বলেছেন। ওহে গণদাস! তুমি সঙ্গীতসেবা করে' সরস্বতীর প্রসাদ-স্বরূপ তাঁর প্রদত্ত সরস মোদক তো প্রতিদিনই আস্বাদন করে' থাকো, তোমার এই শুষ্ক বিবাদে প্রয়োজন কি?

গণ।—দেবীর কথাই সত্য। তবে, এই অবসরে একটা আমি কথা বলে' নি।

হয়েছি প্রতিষ্ঠাপন্ন এই ভাবি' মনে
যাহার বিবাদে ভয় অপরের সনে,
পর-পরিবাদ যে গো সহি' অকাতরে
শাস্ত্রচর্চ্চা করে শুধু জীবিকার তরে,
জ্ঞানের বিক্রেতা সে যে—জ্ঞানই তার পণ্য
—বণিক বলিয়া সে গো লোক-মাঝে গণ্য॥

দেবী।—আপনার শিষ্য অল্প দিন হল, শিক্ষা আরম্ভ করেচেন। যা উপদেশ পেয়েছেন তাতে এখনও পরিপক্ক হন নি—অতএব সকলের সমক্ষে তাঁর শিক্ষার পরিচয় দেওয়াটা এখন সঙ্গত বলে' মনে হয় না।

গণ।—সেই জন্যই তো আমার এত আগ্রহ।

দেবী।—আচ্ছা তবে আপনারা উভয়েই এই ভগবতী পরিব্রাজিকার নিকট আপনাদের উপদেশের পরিচয় দিন।

পরি।—দেবি! এ কথা ন্যায়-সঙ্গত নয়। সর্ব্বজ্ঞ হলেও, একাকী এরূপ বিষয়ের মীমাংসা করা দোষের বিষয়।

দেবী।—(স্বগত) মূর্খ! আমি জেগে আছি, ঘুমোই নি। জাগ্রত লোককে ঘুমন্ত বলে' মনে কোরো না। (অসূয়া-বশে মুখ ফিরাইয়া)

রাজা।—(দেবীর ঐরূপ ভাবভঙ্গী পরিব্রাজিকাকে ইঙ্গিতে প্রদর্শন)

পরি।—(দেখিয়া)

অকারণে চন্দ্রাননে! বল দেখি কেন হও
পরাঙ্মুখী মহারাজ প্রতি?
পতি থাকিলেও বশে, পতি-পরে অকারণে
কোপ নাহি করে কুলবতী॥

বিদূ।—ও গো! এর একটু কারণ আছে। দেখুন আত্ম-পক্ষ রক্ষা করা সকলেরই কর্ত্তব্য। (গণদাসের প্রতি দৃষ্টিপাত করিয়া) ভাগ্যি দেবী কোপ করেছেন, তাই তো ছুতো করে' তুমি বেঁচে গেলে। সুশিক্ষিত হলেও, উপদেশ দেওয়া দেখেই সকলের গুণাগুণ নির্ণয় হয়।

গণ।—দেবি! লোকে এইরূপেই আত্মপক্ষ রক্ষা বটে। আমি তবে :—

এই বিবাদের স্থলে, শিষ্য আনি' করিব গো
শিক্ষা-প্রদর্শন।

আজ্ঞা যদি নাহি দেন, বুঝিলাম করিলেন
আমারে বর্জ্জন ॥
( আসন হইতে উত্থান )

দেবী।—( স্বগত ) কি করা যায়—উপায় কি ?—( প্রকাশ্যে ) শিষ্যের উপর শিক্ষকের সম্পূর্ণ প্রভুত্ব আছে।

গণ।—পাছে আমি অপদস্থ হই, আমার বরাবর সেই আশঙ্কা ছিল। এখন সে আশঙ্কা দূর হল। ( রাজার প্রতি দৃষ্টিপাত করিয়া ) দেবীর অনুমতি হয়েছে—এখন মহারাজ আজ্ঞা করুন, কোন্ অভিনয়-বস্তু অবলম্বন করে' উপদেশ দেওয়া যাবে।

রাজা —ভগবতী যা আদেশ করেন।

পরি।—দেবীর মনে মনে যেন কি একটা রয়েছে—তাই আমার শঙ্কা হচ্চে।

দেবী।—আপনি নির্ভয়ে বলুন—আমার পরিজনের আমিই তো প্রভু।

রাজা।—প্রিয়ে! তুমি আমারও তো প্রভু।

দেবী।—ভগবতি! এখন বলুন কি বিষয়ে উপদেশ দেওয়া যাবে।

পরি।—মহারাজ! চতুষ্পদীযুক্ত চলিত নামক এক প্রকার নাটক আছে। সেই একই নাটকের অভিনয় দুজনেই করুন, আমি দেখি। তাহলেই এঁদের মধ্যে উপদেশের তারতম্য বুঝ্‌তে পারা যাবে।

আচার্য্যদ্বয়।—যে আজ্ঞে ভগবতি।

বিদূ।—আচ্ছা তবে, দুজনেই এখন প্রেক্ষাগারে গিয়ে সঙ্গীতাদি রচনা করে', মহারাজের নিকট সংবাদ পাঠিয়ে দিন। অথবা

মৃদঙ্গ-শব্দ শুন্‌লেই আমরা বুঝ্‌ব সব প্রস্তুত—আমরা অমনি উঠে পড়্‌ব।

হরদত্ত।—সেই ভাল। (উত্থান)

গণদাস।—(ধারিণীকে অবলোকন)।

দেবী।—বিজয়ী হোন্। আমি আপনারই জয়-প্রার্থী।

(আচার্য্যদ্বয়ের প্রস্থান)

পরি।—আপনারা দুজনে এই দিকে একবার আসুন।

আচার্য্যদ্বয়।—(ফিরিয়া) কি বলুন।

পরি।—আমার উপর বিচারের ভার; তাই আপনাদের বল্‌চি, যাতে সর্ব্বাঙ্গের সৌন্দর্য্য ব্যক্ত হয় এইরূপ ভাবে পাত্রদের নিয়ে আস্‌বেন, বেশি বেশভূষায় সাজিয়ে আন্‌বেন না।

উভয়ে।—এ কথা আমাদের আর বল্‌তে হবে না। (প্রস্থান)

দেবী।—(রাজাকে দেখিয়া) মহারাজ! এরূপ নিপুণতা তোমার রাজকার্য্যে থাক্‌লে শোভা পেত।

রাজা।—অন্য কিছু ভাবিও না, ওগো মনস্বিনি!
বেশ জেনো, এ সমস্ত আমি ঘটাই নি।
সম-বিদ্যাশালী হয় যে সকল জন
পরস্পর-যশে ঈর্ষা করে সর্ব্বক্ষণ॥

(নেপথ্যে মৃদঙ্গ-ধ্বনি)

সকলে।—(কর্ণপাত)

পরি।—এই যে, সঙ্গীত আরম্ভ হয়েছে দেখ্‌চি। তাই:—
মেঘ-ধ্বনি অনুমান করিয়া অন্তরে
ময়ূর উদ্‌গ্রীব হয়ে ডাকে উচ্চৈঃস্বরে।

মিশি' সে ময়ূর-রবে—মধ্য-স্বরোত্থিত—
গম্ভীর মৃদঙ্গ-ধ্বনি হইয়া বর্দ্ধিত
সকলের চিত্ত এবে করে আনন্দিত ॥

রাজা।—দেবি! চল, আমরা সবাই মিলে সেইখানে যাই।

দেবী।—(স্বগত) ওঃ! মহারাজের কি অধীরতা!

(সকলের গাত্রোত্থান)

বিদূ।—(চুপি চুপি) একটু ধীরে ধীরে গমন করুন—ওরূপ ব্যস্ত ভাব দেখে দেবী ধারিণী না আবার বেঁকে বসেন।

রাজা।— যদিও ধৈরজ ধরি' আছে মোর চিত্ত
মৃদঙ্গের ধ্বনি তবু করে ত্বরান্বিত।
মনোরথ-শব্দ যেন শুনি গো উহাতে,
নাবে যেন দ্রুত-গতি মোর সিদ্ধিপথে ॥

(সকলের প্রস্থান)

ইতি প্রথমাঙ্ক।

---

# দ্বিতীয় অঙ্ক।

## দৃশ্য—সঙ্গীত-শালা।

অনন্তর সঙ্গীত রচনা হইলে, ধারিণী, পরিব্রাজিকা ও পরিজনবর্গ-পরিবৃত হইয়া বয়স্যের সহিত রাজার প্রবেশ ও উপবেশন।

রাজা।—ভগবতি! এই মাননীয় আচার্য্যদ্বয়ের মধ্যে প্রথমে কার অভিনয় দেখা যাবে বলুন।

পরি।—উভয়ের জ্ঞান সমান হলেও, বয়োধিক্যে গণদাস অগ্রগণ্য।

রাজা।—মৌদ্গল্য! তবে তুমি মাননীয় আচার্য্যদ্বয়কে এই কথা বলে' অভিনয় আরম্ভ করিয়ে দেও।

কঞ্চু।—যে আজ্ঞা মহারাজ। (প্রস্থান)

গণদাসের প্রবেশ।

গণ।—শর্ম্মিষ্ঠার প্রণীত মধ্যলয় ও চতুষ্পদী-বিশিষ্ট চলিত নামক নাটকটি তবে একমনে শ্রবণ করুন মহারাজ।

রাজা।—দেখ আচার্য্য! এই নৃত্ত-নাটকটি আমার বড় প্রিয়; আমি অবশ্য মনোযোগ দিয়ে শুন্‌ব।

গণ।—(প্রস্থান)

রাজা।—(জনান্তিকে) দেখ সখা!

যবনিকা-অন্তরালে আছে যে যুবতী,
নয়ন দেখিতে তারে সমুৎসুক অতি।

হয়েছে আমার চিত্ত অধীর এমনি
ইচ্ছা হয় ছিন্ন করি তিরস্করিণী ॥

বিদু।—( চুপি চুপি ) নয়নমধু সম্মুখে উপস্থিত, মক্ষিকাও নিকটে। এখন তবে অপ্রমত্ত হয়ে দর্শন করুন।

আচার্য্য-কর্ত্তৃক প্রত্যবেক্ষিত হইয়া অঙ্গসৌষ্ঠবা মালবিকার প্রবেশ।

বিদু।—( জনান্তিকে ) মহারাজ দেখুন—অন্যের অধীনে থাক্‌লেও এঁর মাধুর্য্যের কিছুমাত্র হানি হয় নি।

রাজা।—( চুপি চুপি ) সখা!

চিত্রেতে হেরিয়া এঁরে
হয়েছিল শঙ্কা এই মনে
—অমন লাবণ্য-কান্তি
মেলে কি না আসলের সনে।
এবে কিন্তু মনে হয়
—চিত্রকর চিত্র যে আঁকিল
পারে নি আঁকিতে ঠিক্
মনোযোগে হইয়া শিথিল ॥

গণ।—বৎসে! ভয়-ব্যাকুলতা ত্যাগ করে' প্রকৃতিস্থা হও।

রাজা।—(স্বগত) আহা! সকল অবস্থাতেই এঁর রূপটি অনিন্দনীয়।

সুদীর্ঘ নয়ন দুটি,
শরদিন্দু-কান্তি সম মনোহর মুখ,
নত-স্কন্ধ বাহুদ্বয়,
ঘন তুঙ্গ স্তনে ক্ষুদ্র হয়ে গেছে বুক।

পার্শ্ব যেন চাঁচা-মাজা,
মুষ্টিমেয় মধ্যদেশ, বিশাল জঘন,
কুটিল পদ-অঙ্গুলী,
মনে হয় নৃত্যাচার্য্য মনের মতন
মনে মনে সৃজিয়াছে উহার গঠন॥

মাল।—( প্রথমে রাগের আলাপ করিয়া চতুষ্পদযুক্ত গানারম্ভ )

দুর্লভ বল্লভ মোর,
ছাড়ো হৃদি! প্রত্যাশা তাঁহার।
নাচে যে গো বাম নেত্র
—তবে আশা কর পুনর্ব্বার।
বহুপূর্ব্বে দেখেছিনু
পুন যে গো সে মূর্ত্তি নেহারি।
পরাধিনী আমি নাথ,
তবু জেনো তৃষিতা তোমারি॥

( যথা-রস অভিনয়ারম্ভ )

বিদূ —( চুপি চুপি ) দেখুন মহারাজ! এই চতুষ্পদী অবলম্বন করে'ই উনি আপনার হস্তে আত্মসমর্পণ করচেন।

রাজা।—সখা! এইরূপই আমাদের হৃদয়ের অবস্থা বটে। মাল-বিকা নিশ্চয়:—

"তৃষিতা তোমারি নাথ"—এই কথা গীত-মাঝে
করিয়া বিন্যাস
নিজ অঙ্গ-নিদর্শনে, করিলা মনের ভাব
বচনে প্রকাশ।

ধারিণীর সন্নিকটে

না দেখিয়া প্রেম-সম্ভাবনা

এইরূপ কথাচ্ছলে

জানাইলা ললিত প্রার্থনা ॥

( মালবিকা গীতান্তে প্রস্থানোদ্যত )

বিদূ।—ওগো একটু দাঁড়াও। তোমার একটা কাজে ভুল হয়ে গেছে। রোসো, ওঁকে একবার জিজ্ঞাসা করি।

গণ।—বৎসে! একটু দাঁড়াও, উপদেশ বিশুদ্ধ হয়েছে কি না জেনে তার পর যেও।

( মালবিকার অবস্থান )

রাজা।—( স্বগত ) আহা! সকল অবস্থাতেই সুন্দরীর শোভা-সৌন্দর্য্যের বিকাশ হয়।

ওই চারু বাম হস্ত—সুলগ্ন-কঙ্কণ—
করিয়াছে আহা কিবা নিতম্বে স্থাপন।
দক্ষিণ হস্তটি দেখ কিবা অবস্থিত
—মুক্ত-ভাবে "শ্যামা"-শাখা যেন বিলম্বিত।
পাদাঙ্গুষ্ঠ দিয়া পুষ্প আকর্ষণ করে,
দৃষ্টি নিপতিত সদা কুট্টিম-উপরে।
ঋজু ভাবে অবস্থিত নৃত্য ভঙ্গিমায়
দীর্ঘীকৃত অর্দ্ধ বপু কিবা শোভা পায় ॥

দেবী।—দেখ, গৌতম যা বলেন তাই মহারাজের মনে ধরে।

গণ।—দেবি! তা নয়। মহারাজের জ্ঞান-প্রভাবেই গৌতমের সূক্ষ্মদর্শিতা জন্মেছে।

পণ্ডিতের সঙসর্গে মন্দবুদ্ধি যে গো সেও
হয় তীক্ষ্ণবুদ্ধি
"কতক" ফলের কষে আবিল জলের যথা
হয় পরিশুদ্ধি ॥

( বিদূষককে দেখিয়া ) এ বিষয়ে আপনার বক্তব্য কি, শুনি।

বিদূ।—( গণদাসকে দেখিয়া ) আগে কৌশিকীকে জিজ্ঞাসা করুন, তার পর, আমি কার্য্যের যা ব্যতিক্রম দেখেছি তা বল্‌ব।

গণ।—ভগবতি! যা দেখ্‌লেন তাতে দোষ গুণ কি আছে বলুন।

পরি।—যা দেখান হল, তা সমস্তই নির্দ্দোষ। কেন না :—

না বোলেও মুখে বাক্য, অঙ্গের বিক্ষেপে শুধু
গূঢ় অর্থ সম্যক্ সূচিত।
পদন্যাস লয়যুক্ত, যেখানে যে রস তাহে
তন্ময়তা হয়েছে সাধিত।
"শ্যাম"-শাখা হস্তভঙ্গি, মৃদুভাবে অভিনয়,
পাত্রদের ভাব-চেষ্টা যথাযথ করি' প্রদর্শন
তাহাতে এমনি মুগ্ধ, অপর বিষয় হতে
চিত্তরে সবলে যেন করে আকর্ষণ ॥

গণ।—মহারাজের অভিপ্রায় কি?

রাজা।—স্বপক্ষে এত দিন আমাদের যে অভিমান ছিল, আজ তা শিথিল হয়ে গেল।

গণ।—আজ থেকে আমি প্রকৃত নাট্যাচার্য্য হলেম।

সেই গুরু-উপদেশ, বিশুদ্ধ নির্দ্দোষ বলি'
একবাক্যে মানে সাধুগণ

অনলে কাঞ্চন-প্রায়, বিদ্বানের মাঝে যাহা
ম্লান নাহি হয় কদাচন ॥

দেবী।—আচার্য্য মহাশয়! পরীক্ষায় যেন আপনার যশোবৃদ্ধি হয়।

গণ।—দেবি!—আপনি যে আমাকে অনুগ্রহ করেন, এই আমার যথেষ্ট সৌভাগ্য। (বিদূষককে দেখিয়া) গৌতম! তোমার অভিপ্রায় কি বল।

বিদূ।—প্রথম উপদেশের সময় প্রথমেই তো ব্রাহ্মণ-পূজা কর্ত্তব্য—সেইটিই আপনার ভুল হয়ে গেছে।

পরি।—এ প্রশ্ন অভিনয়েরই অন্তর্গত বটে! (সকলের হাস্য—মালবিকারও মৃদু হাস্য)

রাজা।—(স্বগত) আমার যা দেখ্‌বার বস্তু তার সারটি এইবার চক্ষু দেখে নিলে।

আয়তাক্ষি-মুখে কিবা মৃদুমন্দ হাস,
দশনের শোভা তাহে ঈষৎ লক্ষিত।
সমগ্র কেশর যার না হয় প্রকাশ
—এ হেন পঙ্কজ যেন স্বল্প বিকশিত ॥

গণ।—ওগো মহাব্রাহ্মণ! এই আমার প্রথম অভিনয়-যজ্ঞ নয়, তা যদি হত তাহলে অবশ্যই দক্ষিণা দিয়ে সর্ব্বপ্রথমে আপনার পূজা কর্‌তেম।

বিদূ।—আমি দেখ্‌ছি জলের পিপাসায়, শুষ্ক-মেঘ-গর্জ্জিত আকাশে চাতকবৃত্তি অবলম্বন করেছি।

পরি।—তাই বটে।

বিদূ।—যারা আমার ন্যায় মুর্খ-শ্রেণীর অন্তর্গত, পণ্ডিতদের কথাতেই তাদের প্রত্যয় জন্মে। দেখ, ভগবতী ভাল বলেচেন, তাই আমি এঁকে এই পারিতোষিকটি দিচ্চি। ( রাজার হস্ত হইতে বলয় আকর্ষণ )

দেবী।—একটু রোসো, অন্যের গুণপনা না জেনেই কি জন্য তুমি ওকে আভরণ দান করচ ?

বিদূ।—পরের জিনিস বলেই দান করচি।

দেবী।—( আচার্য্যকে দেখিয়া ) গণদাস আচার্য্য-মহাশয় ! আপনার শিষ্যের শিক্ষা তো দেখান হয়েছে ?

গণ।—বৎসে ! এসো আমরা তবে এখন যাই।

( আচার্য্যের সহিত মালবিকার প্রস্থান )

বিদূ।—( জনান্তিকে ) আমার বুদ্ধি-বলে আপনার জন্য এইটুকুই যা করতে পেরেচি।

রাজা।—এ বড় "এইটুকু" নয়।

সে বালার অন্তর্ধানে, নয়নের ভাগ্য মোর
হল অস্তমিত,
হৃদয়ের মহোৎসব, হৃদয় হইতে যেন
হল তিরোহিত,
ধৈরজের দ্বার মোর, চিরকাল তরে হায়
হইল আবৃত॥

বিদূ।—( জনান্তিকে ) আপনি দেখ্‌চি দরিদ্র রোগীর মত বৈদ্যের কাছ থেকেই ঔষধ লাভ করতে চান। কিন্তু সে বড় দুর্ঘট।

## হরদত্তের প্রবেশ।

হর।—মহারাজ! এইবার অনুগ্রহ করে' আমার অভিনয় দর্শন করুন।

রাজা।—( স্বগত ) যে জন্য আমার অভিনয় দেখা, সে কাজ তো হয়ে গেছে। ( প্রকাশ্যে ) আমরা আপনার অভিনয় দেখ্‌বার জন্য উৎসুক হয়ে আছি।

হর।—অনুগৃহীত হলেম।

নেপথ্যে।—জয় হোক্ মহারাজের জয় হোক্! এখন মধ্যাহ্ন উপস্থিত।

দীর্ঘিকায় পদ্মিনীর পত্রচ্ছায়ে যত হংসকুল
নয়ন মুদিয়া আছে, খরতাপে হইয়া আকুল।
সৌধ-ছাদ—কপোতের পরিচিত যাহা গো বিশেষ
তাপের আধিক্য-হেতু, এবে তাহে তাদের বিদ্বেষ॥
ঘূর্ণমান বারিযন্ত্র, জলবিন্দু করে উচ্ছ্বসিত,
চারি ধারে শিখীগণ ভ্রমিতেছে হইয়া তৃষিত।
সর্ব্বগুণে গুণান্বিত তোমা-সম ওগো মহারাজ
কিরণে হইয়া পূর্ণ সূর্য্যদেব করেন বিরাজ॥

বিদূ।—আরে আরে! ব্রাহ্মণের ভোজনের বেলা হয়ে গেছে। চিকিৎসকেরা ভোজন-বেলা অতিক্রম করাটা অত্যন্ত দোষের বিষয় মনে করেন। এ বিষয়ে হরদত্ত মহাশয় আপনি কি বলেন?

হর।—এতে কি অন্যের কোন কথা বল্‌বার অবসর আছে?

স্নিগ্ধ নধর অঙ্গের সুখ-স্পর্শে আমার চক্ষু ক্রমে মুদিত হয়ে আস্‌চে। এখন যেন উত্তাপ আর কিছুই অনুভব হচ্চে না।

বিদ্যাধর।--প্রিয়ে! আমি তোমাকে কি এমন যত্ন করেছি। তবে কি না—

কিছু নাহি করিলেও
সঙ্গ-সুখে দুঃখের মোচন।
কি সামগ্রী সেই তার
যে যাহার নিজ প্রিয়জন॥

বিদ্যাধরী।—একি আবার! ময়ূরকণ্ঠের মত শ্যামল মেঘে সমস্ত আকাশ যে ছেয়ে গেল। আর চকিত বিদ্যুল্লতা চারিদিকে যেন উল্লাসভরে খেলিয়ে বেড়াচ্চে—হঠাৎ এরূপ হল কেন?

বিদ্যাধর।—প্রিয়ে এ কি জান? কুমার লব যে বরুণ-অস্ত্র প্রয়োগ করেছেন তারই প্রভাবে এইরূপ হয়েছে। একি! অনবরত বারিধারা বর্ষণে আগ্নেয়াস্ত্রগুলি যে সব নির্ব্বাণ হয়ে গেল!

বিদ্যাধরী।—তা ভালই হয়েছে।

বিদ্যাধর।—হায় হায়! সকল বস্তুরই অতিশয়টা দোষের হয়ে পড়ে। ঘোর-গর্জন ঘন-ঘটার নীরন্ধ্র অন্ধকারে আকাশ আচ্ছন্ন। যেন মহাদেব বিশ্বসংসারকে একেবারেই গ্রাস করবার জন্য উদ্যত হয়ে নিজের বিশাল মুখ-গহ্বর উন্মীলিত করেচেন—যে-যুগান্তরীন-যোগনিদ্রা-নিমগ্ন নারায়ণের নিরুদ্ধ উদরে প্রাণীগণ প্রবিষ্ট হয়ে থর-থর কম্পমান। কিন্তু এ কি! আবার বায়ু যে সহসা প্রবলবেগে প্রবাহিত হচ্চে। সাধু! বৎস চন্দ্রকেতু সাধু! উপযুক্ত সময়েই বায়বাস্ত্র প্রয়োগ করেছ।

মায়ার প্রপঞ্চ যথা
তত্ত্বজ্ঞানোদয়ে ব্রহ্মে হ'য়ে যায় লয
সেইরূপ বায়ুবাষ্পে
উড়াইয়া দিলে তুমি মেঘ-সমুদয় ॥

বিদ্যাধরী।—নাথ! যিনি সবেগে হাত তুলে উত্তরীয়-অঞ্চল ঘোরাতে ঘোরাতে মধুর বাক্যে দূর হতে এঁদের দুজনকেই যুদ্ধ কর্‌তে নিষেধ করচেন, আর ক্রমে ওঁদের মাঝখানে এসে রথ নামাচ্চেন, উনি কে বল দিকি?

বিদ্যাধর।—(দেখিয়া) উনি রঘুপতি, শম্বুক বধ করে' ফিরে আস্‌চেন।

মহা পুরুষের বাক্য করিয়া শ্রবণ
সেই অনুরোধে উভে থামাইলা রণ।
লব শান্ত—চন্দ্রকেতু করিল প্রণাম,
পুত্র সম্মিলনে হোক্ রাজার কল্যাণ ॥

এস তবে আমরা এখান থেকে যাই।

(উভয়ের প্রস্থান)

ইতি বিষ্কম্ভক।

## রাম, লব ও প্রণত চন্দ্রকেতুর প্রবেশ।

রাম।—(পুষ্পক রথ হইতে অবতরণ করিয়া)

দিনকর-কুলচন্দ্র
চন্দ্রকেতু লক্ষ্মণ-নন্দন!
হেথা আসি হর্ষ-ভরে
দাও মোরে গাঢ় আলিঙ্গন।

হিমখণ্ড-সম তব

সুশীতল অঙ্গের পরশে

চিত্তের সন্তাপ মম

শীঘ্র আসি' শমিত করসে ॥

( উঠাইয়া সস্নেহে এবং সজল নয়নে আলিঙ্গন ) দিব্য অস্ত্র পেয়ে অবধি তুমি তো এখন নিরাপদ ?—তোমার তো সমস্ত কুশল ?

চন্দ্রকেতু।—আজ্ঞা হাঁ! দেখুন এই প্রিয়-দর্শন লব কি অলৌকিক কাণ্ড করেছেন! এঁর সঙ্গে আলাপ হওয়ায় আমি পরম সুখী হয়েছি। এখন আমার নিবেদন এই, আমার প্রতি আপনার যেরূপ স্নেহ, তার চেয়েও অধিক স্নেহ-দৃষ্টিতে এই মহাবীরকে আপনি দেখুন।

রাম।—( লবকে নিরীক্ষণ করিয়া ) অহো! বৎস চন্দ্রকেতুর বয়স্যের আকৃতিটি কেমন গম্ভীর!

লোক-পরিত্রাণ হেতু

ধনুর্ব্বেদ করে কিগো মুরতি ধারণ ?

কিম্বা বেদ রক্ষা তরে

ক্ষাত্রধর্ম্ম করে কি গো শরীর গ্রহণ ?

শক্তির সমষ্টি কিম্বা

এক স্থানে পুঞ্জীকৃত গুণ সমুদয়,

বিশ্ব-পুণ্যরাশি কিম্বা

করিয়াছে কি গো ওই দেহের আশ্রয় ?

লব।—অহো! এই মহাপুরুষের দর্শনে আমি যেন অন্তরে কেমন একপ্রকার পুণ্য অনুভব করচি। ইনি যেন

আশ্বাস বাৎসল্য ভক্তি
এ তিনের একাধার, অতীব মহান্।
সর্ব্বোৎকৃষ্ট ধরমের
সাক্ষাৎ প্রসাদ যেন হেরি মূর্ত্তিমান॥

আশ্চর্য্য!

দেখিয়া ইহারে শান্ত বিরোধ-বিদ্বেষ,
গাঢ় ভক্তি হৃদে আসি' করিল প্রবেশ।
ঔদ্ধত্য চলিয়া গেল, আইল বিনয়,
অধীনতা আসি' যেন অন্তরে উদয়।
সহসা এ ভাব কেন, কিছু তো বুঝি না।
তীর্থ-সম মহতের এমনি মহিমা॥

রাম।—কি আশ্চর্য্য! এ বালকটিকে দেখে যে একেবারেই আমার দুঃখের শান্তি হল। অন্তরাত্মাও যেন কোন বিশেষ কারণে আর্দ্র হয়ে গেল। কিন্তু স্নেহ যে কোন কারণের অপেক্ষা করে, এ কথাও অপ্রামাণিক।

অন্তরের মধ্যে কোন আছয়ে কারণ
যাতে হয় পরস্পরে স্নেহের বন্ধন।
স্নেহ বাঁধে গূঢ় সূত্রে হৃদয়ে হৃদয়,
বাহ্য উপাদানে কভু না করে আশ্রয়।
উদিলে ভাস্কর, পদ্ম হয় বিকসিত,
শশির উদয়ে চন্দ্রকান্ত বিগলিত॥

লব।—চন্দ্রকেতু! ইনি কে?

চন্দ্রকেতু।—প্রিয় বয়স্য! ইনিই আমার পূজ্যপাদ জ্যেষ্ঠতাত।

লব।—তবে সম্পর্কে আমারও ধর্ম্মতাত। কেন না আপনি আমাকে প্রিয় বয়স্য বলেছেন। কিন্তু রামায়ণে তো চারজন মহাত্মার কথা লেখা আছে—তাঁরা সকলেই তো আপনার তাতশব্দবাচ্য। তবে বিশেষ করে' বলুন দেখি ইনি আপনার কে?

চন্দ্রকেতু।—ইনিই আমার জ্যেষ্ঠতাত।

লব।—(উল্লাসের সহিত) কি! রঘুনাথ? আমার আজ কি সুপ্রভাত, আজ দেবের দর্শন পেলেম। (বিনয় ও কৌতুকের সহিত নিরীক্ষণ করিয়া)—আমি বাল্মীকি-শিষ্য লব, আপনাকে প্রণাম করি।

রাম।—আয়ুষ্মন্! এসো এসো (সস্নেহে আলিঙ্গন) হয়েছে হয়েছে—অতিরিক্ত বিনয়-সৌজন্যে প্রয়োজন নাই। এসো—তুমি আমাকে গাঢ় আলিঙ্গন দেও।

প্রস্ফুটিত পরিপুষ্ট কমলের দলসম
অঙ্গের পরশ তব সরস কোমল।
চন্দ্রমা চন্দন-রস বিগলিত কিম্বা যেন
এমনি সরস আহা স্নিগ্ধ সুশীতল!

লব।—(স্বগত) কোন কারণ নেই তবু আমার প্রতি এঁদের এরূপ স্নেহ। আর এই মূর্খেরা আমার সঙ্গে কিনা শত্রুতাচরণ করে। দেখ না, অনর্থক আমাকে অস্ত্রধারণ করালে, আর এই ঘোরতর গোলযোগ উপস্থিত করলে (প্রকাশে) তাত! এখন লবের এই অজ্ঞতা ক্ষমা করুন।

রাম।—বৎস! তোমার কি অপরাধ?

চন্দ্রকেতু।—অশ্বরক্ষীদের মুখে আপনার অসীম প্রতাপের কথা শুনে' ইনি এই অদ্ভুত বীরত্ব প্রকাশ করেছেন।

রাম।—এইরূপ বীরত্বই তো ক্ষত্রিয়ের অলঙ্কার।

তেজস্বী অন্যের তেজ
কিছুতেই পারে না সহিতে,
ইহা তার স্বাভাবিক,
কৃত্রিমতা নাহি কোন ইথে।
ভাস্কর, কিরণে যদি
অবিরত করয়ে দহন,
পরাভূত সূর্য্যকান্ত
তবু করে অগ্নি উদ্গীরণ॥

চন্দ্র।—আর ক্রোধও যথার্থ এঁকেই শোভা পায়। (রামের প্রতি) দেখুন তাত, প্রিয় বয়স্য যে জৃম্ভকাস্ত্র প্রয়োগ করেছেন তাতে সৈন্যেরা চতুর্দ্দিকে একেবারে নিশ্চল ও স্তম্ভিত হয়ে পড়েছে।

রাম।—(দেখিয়া) বৎস লব! তুমি অস্ত্রগুলি সংহরণ করে' লও। আর ঐ সৈন্যেরা নিশ্চেষ্ট হওযায় লজ্জিত হয়েছে—চন্দ্রকেতু! তুমি গিয়ে ওদের সান্ত্বনা করে' এসো।

লব।—যে আজ্ঞা (ধ্যানে মগ্ন হইয়া)

চন্দ্রকেতু।—যে আজ্ঞা।

( প্রস্থান। )

লব।—এই দেখুন, অস্ত্রের আর প্রভাব নাই।

রাম।—বৎস! জৃম্ভকাস্ত্রের প্রয়োগ এবং সংহার মন্ত্রাধীন এবং গুরুর উপদেশ-সাপেক্ষ।

ব্রহ্মা-আদি পূর্ব্ব-গুরু
বেদ-মন্ত্র রক্ষার উদ্দেশে

সহস্র বৎসর ধরি'
তপস্যা করিয়া অবশেষে
দেখিলেন, অস্ত্রগুলি
সম্মুখে আসিয়া অধিষ্ঠান
—সাক্ষাৎ তপস্যা-ফল,
তপ-তেজ যেন মূর্তিমান ॥

পরে ভগবান্ কৃশাশ্ব সহস্রাধিক বৎসরের শিষ্য, কুশিকের পু বিশ্বামিত্রকে এই মন্ত্রঘটিত সমস্ত রহস্যের উপদেশ দিলেন। প বিশ্বামিত্রই আবার এই অস্ত্র আমাকে দেন। এই রূপে গুরু-শিষ্য পরম্পরায় অস্ত্রগুলি অন্যের হস্তগত হয়েছে। কিন্তু বৎস! তু এটি কোন্ সম্প্রদায় থেকে পেলে?

লব।—এ অস্ত্রগুলি আমাদের দুজনের নিকট আপনা হতেই প্রকা হয়েছে।

রাম।—(চিন্তা করিয়া) তবে বোধ হয় কোন বিশেষ পুণ্য-ফ তোমরা এই শক্তি অর্জন করেছ। আচ্ছা "আমাদের দুজনের এ কথা বল্‌চ কেন?

লব।—আমরা দুই যমজ ভাই।

রাম।—দ্বিতীয়টি কে?

নেপথ্যে।

ভাণ্ডায়ন!
কি বলিছ, কি বলিছ?
লব সনে রাজসৈন্য করিছে সংগ্রাম।
আজ তবে ধরা হতে
লোপ হবে "রাজা" এই নাম

—ক্ষত্রিয়ের শস্ত্রানল
একেবারে হইবে নির্ব্বাণ॥

রাম।—ইন্দ্রমণি-শ্যামকান্তি
কে গো এ বালক হেথা হয় উপনীত?
শুনি ওর কণ্ঠধ্বনি
সর্ব্বাঙ্গ পুলকে মোর হয় রোমাঞ্চিত।
নবনীল-জলধর
করিলে গগন-তলে গভীর গর্জ্জন
কদম্ব-মুকুল-গাত্রে
অকস্মাৎ হয় যথা কণ্টক দর্শন॥

লব।—ইনিই আমার জ্যেষ্ঠ, আর্য্য কুশ। এখন ইনি ভরত মুনির আশ্রম থেকে ফিরে এলেন।

রাম।—(সকৌতুকে) বৎস! ওঁকে এইদিকে ডাকো।

লব।—যে আজ্ঞা।

(পরিক্রমণ)

## কুশের প্রবেশ।

সপ্ত মনু বৈবস্বত
তাঁহা হতে করিয়া গণনা
দিয়াছেন চিরকাল
ইন্দ্রে যাঁরা অভয় দক্ষিণা,
গর্ব্বিতেরে শাসিবারে
[illegible] দীপিত

সেই সূর্য্যবংশী-সনে
যদি হয় যুদ্ধ উপস্থিত,
তবেই এ ভীম ধনু
—সুরঞ্জিত-কিরণ-উজ্জ্বল—
সংগ্রামে হইবে ধন্য
—সর্ব্ব অস্ত্র হইবে সফল॥

( উদ্ধত-ভাবে পরিক্রমণ )

এ ক্ষত্রিয় শিশুটির
বীর্য্য পৌরুষের কেবা করে পরিমাণ ?
দৃষ্টি-ভঙ্গিমায় যেন
ত্রিভুবন-বল-রাশি করে তৃণ জ্ঞান।
গতিভঙ্গি এমনি গো গম্ভীর উদ্ধত,
প্রতিপাদক্ষেপে যেন ধরা হয় নত।
বালকটি সারবান পর্ব্বত-সমান,
বীর-রস কিম্বা দর্প যেন মূর্ত্তিমান॥

লব।—(নিকটে গিয়া) জয় হোক্ আর্য্যের !

কুশ।—কি সংবাদ ভাই—যুদ্ধ নাকি ?

লব।—সে অতি সামান্য। যা হোক্, কিন্তু আপনি গর্ব্বিত ভাব পরিত্যাগ করে' এঁর কাছে বিনয় অবলম্বন করুন।

কুশ।—কেন বল দেখি ?

লব।—ইনি দেব রঘুপতি। ইনি আমাদের বড়ই স্নেহ করেন আর আপনাকে দেখ্‌বেন বলে বড় উৎকণ্ঠিত হয়ে আছেন।

কুশ।—(চিন্তা করিয়া) কি! যিনি রামায়ণের নায়ক ও বেদের রক্ষাকর্ত্তা ?

লব।—হাঁ তিনিই।

কুশ।—তিনি যথার্থই পুণ্য-দর্শন কিন্তু আমরা তাঁর কাছে কিরূপ ভাবে যাব তাতো কিছুই বুঝ্‌তে পারচিনে।

লব।—লোকে গুরুর কাছে যে ভাবে যায় সেই ভাবে।

কুশ।—অমন করে' যেতে হবে কেন ভাই?

লব।—উর্ম্মিলার পুত্র চন্দ্রকেতু মহাত্মা লোক—অতি সুজন। তিনি অনুগ্রহ করে' আমাকে প্রিয় বয়স্য বলেছেন। তাই, সেই সম্বন্ধে রাজর্ষি রামচন্দ্রও আমাদের ধর্ম্মতাত।

কুশ।—ক্ষত্রিয় হলেও সম্প্রতি এঁর কাছে বিনয় কোন দোষের নয়।

লব।—এই দেখুন সেই মহাপুরুষ। এঁর আকার, প্রভাব, গাম্ভীর্য্য দেখ্‌লেই বোধ হয়, এঁর চরিত্র অতি উৎকৃষ্ট ও অসাধারণ।

কুশ।—(নিরীক্ষণ করিয়া) অহো!

আকৃতি কি অমায়িক
আরও কিবা প্রভাব পবিত্র!
—বালমীকি-ভারতীর
উপযুক্ত নায়ক-চরিত্র॥

(নিকটে আসিয়া) তাত! আমি বাল্মীকির শিষ্য কুশ—আপনাকে প্রণাম করি।

রাম।—এসো বৎস এসো।

সজল-জলদ-স্নিগ্ধ
তব অঙ্গ-আলিঙ্গন তরে
উৎসুক হইয়া আছে
মন মোর বাৎসল্যের ভরে॥

(আলিঙ্গন করিয়া স্বগত) আচ্ছা, এটি কি আমার পুত্র?

সর্ব্ব অঙ্গ হতে ঝরি'
যেন মম দেহের সমস্ত স্নেহ-সার
অথবা চৈতন্য মম
বাহিরে আসিয়া যেন ধরেছে আকার।

প্রগাঢ় আনন্দে হৃদি হয়ে বিগলিত
সেই স্নেহ-রসে একি হয়েছে স্থজিত ?
যেন হয় অনুভব ও অঙ্গ-পরশে
গাত্র মোর হয় সিক্ত অমৃতের রসে॥

লব।—তাত! সূর্য্যের তাপ অত্যন্ত প্রখর হয়ে উঠেছে, আপনি এই সাল-গাছের ছায়াতে একটু বসুন।

রাম।—আচ্ছা বৎস! তোমার যা অভিরুচি।

( সকলের পরিক্রমণ ও উপবেশন )

রাম।—( স্বগত ) অহো!

অতি নম্র হইলেও
চলা-ফেরা বসার ভঙ্গিমা
সকলি করিয়া দেয়
উহাদের রাজত্ব সূচনা।

রত্ন যথা সমুজ্জ্বল সুচারু আলোকে,
মকরন্দ-বিন্দু যথা পঙ্কজ-কোরকে,
স্বভাব-সৌন্দর্য্যে কিবা তনু বিভূষিত,
রূপের লাবণ্যে আহা ভুবন মোহিত॥

আর, রঘুবংশীয় বালকদের সঙ্গেও অনেকটা সাদৃশ্য আছে বলে' বোধ হয়।

পূর্ণকায় কপোতের কণ্ঠের সমান
শ্যামল বরণ।
বৃষ-তুল্য স্কন্ধদেশ, সুন্দর সুঠাম
অঙ্গের গঠন।
শান্ত পশুরাজ-সম দৃষ্টি অতি স্থির,
মাঙ্গল্য-মৃদঙ্গ-সম সুস্বর গম্ভীর ॥

( আরও সূক্ষ্মরূপে নিরীক্ষণ করিয়া )

শুধু যে আমার শরীরের সঙ্গেই সাদৃশ্য আছে তা নয়—তা ছাড়া

সূক্ষ্মরূপে নেহারিলে হয় অনুভব
জানকীরও সম যেন দেহ-অবয়ব।
আবার করি গো যেন প্রত্যক্ষ দর্শন
সেই নব-পদ্ম-সম প্রিয়ার আনন।
মুক্তাস্বচ্ছ দন্ত সেই,
সেই দেখি কান্তি নিরমল,
সেই ওষ্ঠ-ভঙ্গিমাটি,
সেই চারু শ্রবণ-যুগল।
যদিও গো নেত্র-বর্ণ
রক্ত নীল পুরুষ-সুলভ,
প্রিয়া-নেত্র-সম তবু
সুখপ্রদ নয়ন-বল্লভ ॥

আর এই তো সেই বাল্মীকির তপোবন। সীতাকে লক্ষ্মণ এইখানেই পরিত্যাগ করে যান্। এদের আকার-প্রকারও সেইরূপ

দেখ্‌চি। আবার জৃম্ভক অস্ত্রগুলিও এদের স্বতঃসিদ্ধ। কিছুই তো বুঝ্‌তে পারচি নে। আর শোনা গেছে, এ অস্ত্র শিক্ষা নাকি গুরুর উপদেশ ভিন্ন কখনই হতে পারে না। তবে আমি চিত্র-দর্শনের সময় যে বলেছিলেম, অস্ত্রগুলি শেষে ওদের গিয়ে বর্ত্তাবে, তাই বা হয়েছে। আর, লব কুশ-কে দেখবামাত্রে আমার মনে এক প্রকার অনির্ব্বচনীয় আনন্দের উদয় হয়েছিল, এতেও আমার ব্যাকুল আত্মা আশ্বাসিত হচ্চে। আর একটা কথা, তখন দেবীর গর্ভ যে দ্বিধা-বিভক্ত ছিল, তাও আমি পূর্ব্বে জান্‌তে পেরেছিলেম।

অনেক দিবসাবধি
কবি' বাস উভে একত্রিত,
পূর্ব্বজাত অনুরাগ
ক্রমে ক্রমে হয় গো বর্দ্ধিত।
সুবিজনে থাকিয়াও
স্বাভাবিক লাজে প্রিয়া জড়িত-নয়ন।
আমিই জানিনু আগে
করতল ধীরে ধীরে করি সঞ্চালন,
—গর্ভ গ্রন্থি দ্বিধাভাবে বিভক্ত উদরে।
প্রিয়াও তা জানিলেন কিছু দিন পরে॥

(রোদন করিয়া) এখন এদের কি জিজ্ঞাসা করে' দেখ্‌ব?—কি উপায়েই বা জিজ্ঞাসা করি।

লব।—তাত! একি।

জগত-কল্যাণকর ও তব আনন
শিশিরাক্ত পদ্মসম হল যে এখন

কুশ।—ভাই লব!

কিনা দুঃখ সহিছেন
রঘুপতি সীতার বিহনে।
জগত অরণ্য যেন
প্রতিভাত বিরহী-নয়নে।
অনন্ত সে অনুরাগ
—অনন্ত এ বিরহের ব্যথা।
সুধাইছ যেন কভু
পড় নাই রামায়ণ-কথা॥

রাম।—( স্বগত ) এদের দুজনের আলাপ নিঃসম্পর্কীয় লোকের মত মনে হচ্ছে। তবে আর প্রশ্ন করে' কি হবে? রে দগ্ধ হৃদয়! অকস্মাৎ তোর একপ অধীরতা-পূর্ণ বিকার কেন উপস্থিত হল? হায়! আমার মনের এই আবেগ দেখে শিশুজনেরাও আমার প্রতি দয়া প্রকাশ করচে। যাহোক্, এখন এই মনের দুঃখ মনেতেই রাখি—আর প্রকাশ করব না। ( প্রকাশে ) বৎস! শুনেছি ভগবান বাল্মীকি নাকি অমৃত নিঃস্যন্দিনী কবিতায় সূর্য্যবংশের ব্যক্তিকলাপ কীর্ত্তন করেছেন, তার কিঞ্চিৎ শুনতে আমার বড়ত কৌতূহল হচ্ছে।

কুশ।—সে সমস্ত রচনাই আমরা পাঠ করেছি। প্রথম কাণ্ডের শেষ অধ্যায়ে বালকচরিত বর্ণনা সময়ের এই দুইটি শ্লোক এখন আমার মনে পড়চে—

রাম।—বল বৎস বল।

কুশ।—"স্বাভাবিক গুণে সীতা ছিল প্রিয় রামের সদন,
নিজ গুণে সীতা পুন সেই প্রীতি করিলা বর্দ্ধন।

শ্রীরামও ছিলেন প্রিয়-প্রাণাধিক সীতার অন্তরে
এইরূপ প্রীতি-যোগ হৃদিমাঝে ছিল পরস্পরে ॥”

রাম।—কি দারুণ মর্ম্মভেদী কষ্ট! হা দেবি! তখন এইরূপই ছিল বটে। অহো! অকস্মাৎ দৈব দুর্বিপাকে সমস্তই বিপর্য্যস্ত হয়ে গেল—এখন কেবল সংসারের শোক-পর্য্যবসিত কঠোর ঘটনাগুলি আমাকে নিয়ত দগ্ধ করচে।

কোথা সে আনন্দ এবে,
কোথা সে বিশ্বাসপূর্ণ প্রণয়ের সুখ,
কোথা যত্ন পরস্পরে,
কোথা সেই গাঢ়তর আমোদ কৌতুক,
সুখে দুঃখে কোথা সেই
উভয়ের হৃদয়ের একতা-বিধান?
তবু প্রাণ দেহে আছে,
এ পাপের হবে নাকি কভু অবসান?

হায়! কি কষ্ট!—
অগণ্য লাবণ্য তাঁর
বিকসিত ছিল গো যখন
সে দুঃস্মরণীয় কাল
কেন দেয় করিয়া স্মরণ?
প্রিয়ার সে পয়োধর
কিঞ্চিৎ কিঞ্চিৎ করি' হয়ে অগ্রসর
স্বল্প দিনেরই মাঝে
ঈষৎ লভিল যবে বর্দ্ধিত-প্রসর,

মনে হল যেন আহা!
যৌবন, বাসনা, প্রেম হয়ে একত্রিত
মৃদুপদে স্মর হৃদে আসি সমুদিত!

কুশ।—মন্দাকিনী-তীরে ও চিত্রকূট-বনে বিহারের সময় সীতা-দেবীকে উদ্দেশ করে' রঘুপতি এই শ্লোকটি বলেছিলেন।

সনমুখে শিলা-মঞ্চ
প্রসারিত আছে তোমা তরে।
বকুল তরুটি কিবা
চারিধারে পুষ্পবৃষ্টি করে॥

রাম।—( লজ্জা হাস্য স্নেহ করুণার সহিত ) শিশুটি দেখ্‌ছি অত্যন্ত সরলস্বভাব, তাতে আবার অরণ্য-বাসী। হা দেবি! সেই সময়ে আমরা কেমন বনে বনে স্বচ্ছন্দে বিহার করতেম—এই সমস্ত পদার্থই তার সাক্ষী—এদের কি তোমার মনে পড়ে? উঃ! কি কষ্ট! কি কষ্ট!

হইয়া শীতল সিক্ত শ্রম-ঘর্ম্ম-জলে—
মন্দ মন্দ মন্দাকিনী-মারুত-হিল্লোলে
আকুল অলক তব পড়ে এলাইয়া,
—ললাট-ইন্দুর দ্যুতি যায়রে ঢাকিয়া।
কপোলে কুঙ্কুম নাহি তবুও উজ্জ্বল,
বিনা অলঙ্কারে চারু শ্রবণ-যুগল,
কি সৌম্য সুন্দর সেই চন্দ্রানন খানি!
—সকলি স্মরণ-পটে হেরি যেন আমি।

ক্ষণকাল স্তম্ভিত থাকিয়া সরোদনে )

এক-মনে এক-তানে
অবিরত করিলে গো ধ্যান,
প্রিয়জন চিত্রসম
সনমুখে হয় অধিষ্ঠান।
থাকিলেও চিরদিন সুদূর প্রবাসে
এইরূপে বিরহী জনেরে আশ্বাসে'।
সে ভ্রম ঘুচিলে ধরা জীর্ণারণ্য-সম,
তুষানলে যেন হয় হৃদয় দহন॥

নেপথ্যে।

বশিষ্ঠ, বাল্মীকি ঋষি,
কৌশল্যা, জনক, অরুন্ধতী,
শিশুদের যুদ্ধ শুনি'
আসিছেন হয়ে ভীত অতি।
অবিলম্বে আসা হেথা
তাঁহাদের মনোগত বাসনা একান্ত।
হতেছে বিলম্ব তবু,
জরাজীর্ণ বলি', আর, পথশ্রমে ক্লান্ত।

রাম।—কি! ভগবান্ বশিষ্ঠদেব, অরুন্ধতী, আমার মাতৃদেবী, রাজর্ষি জনক এঁরা সবাই আস্‌চেন? উঃ! কি রূপে এঁদের সঙ্গে এখন সাক্ষাৎ করি? (করুণ ভাবে দেখিয়া) ওহোহো! তাত জনকও এইদিকে আস্‌চেন শুনে এ হতভাগ্যের হৃদয়ে যেন বজ্রাঘাত হচ্চে।

বশিষ্ঠাদি ঋষিগণ
বাঞ্ছিত কুটুম্ব-লাভে হয়ে হৃষ্ট-চিত্ত

সীতার বিবাহ-কালে
মঙ্গল-উৎসব-সভা করেন স্থাপিত।
সে বিবাহ-সভামাঝে
তাতদ্বয় এক সঙ্গে হয়ে সমাগত
উৎসবে প্রমত্ত হয়ে
আমোদ-প্রমোদ দোঁহে করিলেন কত।
সে সখ্য দেখিয়া চক্ষে
পুন পিতৃ-সখার এ দশা-বিপর্য্যয়
কেন না শতধা হয়ে
বিদীর্ণ হইল মোর এ পাপ-হৃদয়?
অথবা রামের পক্ষে অসাধ্য কি আর
সমস্ত দুষ্কর কার্য্য সম্ভব তাহার॥

নেপথ্যে।

উঃ! কি কষ্ট!
শ্রীটি-মাত্র অনুমেয়, শোকে শীর্ণকায়
সহসা রামেরে হেরি' এরূপ দশায়
জনক মূর্চ্ছিত, পুন জ্ঞান হ'লে তাঁর
মাতৃগণ মূরছিতা হলেন আবার॥

রাম।—হা তাত! হা মাত! হা জনক!
জনক রঘুর কুল
উভয়েরি যিনি সর্ব্বমঙ্গল-নিদান
সেই সীতাদেবী-পরে
কতই না অকরুণ হয়েছিল রাম

সেই পাপী মোর প্রতি কেন গো অধুনা
বৃথা প্রদর্শন কর অযথা করুণা ?

যা হোক্, এখন ওঁদের অভ্যর্থনা করি। (উত্থিত হইয়া)

কুশ লব।—এই দিকে তাত—এই দিকে !

( আকুলভাবে পরিক্রমণ পূর্ব্বক সকলের প্রস্থান। )

ইতি কুমার-প্রত্যভিজ্ঞান নামক
ষষ্ঠ অঙ্ক সমাপ্ত।

# সপ্তম অঙ্ক।

দৃশ্য—ভাগীরথী তীরে রঙ্গভূমি।

লক্ষ্মণের প্রবেশ।

লক্ষ্মণ।—তোমরা সকলে শ্রবণ কর, আজ ভগবান্ বাল্মীকি ব্রাহ্মণ ক্ষত্রিয় পুরবাসী জনপদবাসী প্রভৃতি সমুদয় প্রজাবর্গ এবং আমাদিকেও আহ্বান করে', নিজ প্রভাবে দেবতা অসুর পশু-পক্ষী প্রভৃতি ইতর প্রাণী এবং সর্প-জাতির অধিপতিদেরও নিমন্ত্রণ করে', স্থাবর জঙ্গম সমস্ত প্রাণীবর্গকে যথাস্থানে সন্নিবেশিত করেছেন। আর্য্যও আমাকে এই আদেশ করেছেন যে "বৎস লক্ষ্মণ! ভগবান্ বাল্মীকি অপ্সরাদের দ্বারা স্বকৃত নাটকের অভিনয় করাবেন স্থির করে' আমাদের দেখ্‌বার নিমিত্ত নিমন্ত্রণ করে' পাঠিয়েছেন। ভাগীরথী তীরস্থ একটি মনোহর স্থান রঙ্গভূমির জন্য নির্দ্দিষ্ট হয়েছে। অতএব তুমি সেই স্থানে গমন করে' সভা সজ্জিত কর।" আমিও তাঁর আদেশ মত সমস্ত পার্থিব ও স্বর্গীয় প্রাণীদের নিমিত্ত যথোপযুক্ত আসন সংগ্রহ করে' এখানে স্থাপন করেছি।

রাজ্যাশ্রমে থাকি' আর্য্য
কষ্ট করি' মুনিব্রত করেন ধারণ।
রাখিতে বাল্মীকি মান
ওই দেখ করিছেন হেথা আগমন॥

## রামের প্রবেশ।

রাম।—ভাই লক্ষ্মণ! রঙ্গ-দর্শকদের যথা স্থানে বসানো হয়েছে তো?

লক্ষ্মণ।—আজ্ঞা হাঁ।

রাম।—দেখ, বৎস লবকুশকে চন্দ্রকেতুর মত গৌরবের আসনে বসিয়ে দিও।

লক্ষ্মণ।—তাঁহাদের প্রতি আপনার স্নেহ দেখে আমরা পূর্ব্বেই তা করেছি। আর এই রাজাসন আপনার জন্য নির্দ্দিষ্ট, বসুন আর্য্য।

রাম।—( উপবেশন )

লক্ষ্মণ।—ওহে তোমরা এইবার আরম্ভ কর।

## সূত্রধারের প্রবেশ।

"সূত্রধার।—সত্য-ইতিহাস-বক্তা ভগবান বাল্মীকী সমস্ত জগতের স্থাবর জঙ্গম প্রাণীদের এই কথা আদেশ করচেন যে "আমি ঋষি-চক্ষে দর্শন করে' যে অদ্ভুত করুণরসপূর্ণ পবিত্র সন্দর্ভটি রচনা করেছি তার গৌরব রক্ষার্থ আপনারা অবহিত হয়ে শ্রবণ করুন।"

রাম।—এতে এই বলা হচ্চে, যে-সকল মহর্ষিরা আর্ষ-দৃষ্টিতে প্রত্যক্ষবৎ সমস্ত পদার্থতত্ত্ব অবগত হয়েছেন, তাঁদের অব্যাহত প্রজ্ঞা-শক্তি অমৃতময় এবং রজোগুণের অতীত—কখনই মিথ্যা

হবার নয়। অতএব তোমরা তাঁদের কথা মিথ্যা বলে সন্দেহ কোরো না।

নেপথ্যে।

"হা! আর্য্যপুত্র! হা কুমার লক্ষ্মণ! এই ঘোর অরণ্য-মধ্যে এই পূর্ণগর্ভা হতভাগিনীকে নিরাশ্রয় দেখে হিংস্র জন্তুরা ঐ দেখ গ্রাস করতে আসছে। উঃ! এর উপর আবার প্রসব-বেদনা! আর সহ্য হয় না—আমি এখনি ভাগীরথীর জলে ঝাঁপ দিই।"

লক্ষ্মণ।—( স্বগত ) না জানি আরও কি কষ্ট আছে।

"সূত্রধার।—

পৃথিবী-তনয়া সীতা
বন-মাঝে পরিত্যক্তা হইয়া তখন
প্রসব-বেদনা-কষ্টে
করিলেন গঙ্গাজলে আত্মবিসর্জ্জন।"

রাম।—হা দেবি! হা দেবি! লক্ষ্মণ! দেখ দেখ কি হল!

লক্ষ্মণ।—আর্য্য! এ নাটকাভিনয়।

রাম।—হা দেবি! বনবাস-প্রিয়-সহচরি! রাম হতেই তোমার এই দৈব-দুর্বিপাক উপস্থিত।

লক্ষ্মণ।—আর্য্য! সমুদয় অভিনয়টি আগে দেখুন।

রাম।—আচ্ছা এই দেখ, আমি আপনাকে বজ্রময় কঠিন করলেম। এখন আমি সমস্তই শুনতে প্রস্তুত।

## এক-একটি সদ্যোজাত শিশু ক্রোড়ে করিয়া সীতাকে ধারণ পূর্ব্বক পৃথিবী ও ভাগীরথীর প্রবেশ ।

রাম ।—ধর লক্ষ্মণ, আমায় ধর ! আমি যেন অকস্মাৎ অননুভূত-পূর্ব্ব ঘোর অন্ধকারের মধ্যে প্রবেশ করচি ।

"দেবীদ্বয় ।—( সীতার প্রতি )

শান্ত হও সুকল্যাণি !
অদৃষ্ট হয়েছে এবে সুপ্রসন্ন তব
জল-অভ্যন্তরে দেখ
রঘুবংশ-পুত্র দুটি করেছ প্রসব ।"

"সীতা ।—( আশ্বস্ত হইয়া ) অদৃষ্ট সুপ্রসন্ন বটে—দুটি পুত্র সন্তান প্রসব হয়েছে । হা নাথ ! ( মূর্চ্ছা )"

লক্ষ্মণ ।—( রামের পদতলে পতিত হইয়া ) আর্য্য ! আমাদের পরম সৌভাগ্য ! আমার বিশ্বাস, এই দুইটি রঘুবংশেরই মঙ্গল-অঙ্কুর । ( অবলোকন করিয়া ) একি ! আর্য্য যে ব্যাকুল ভাবে অশ্রু বর্ষণ করতে করতে মূর্চ্ছা গেছেন । ( বীজন )

"পৃথিবী ।—বৎসে ! শান্ত হও ! শান্ত হও !"

"সীতা ।—( আশ্বস্ত হইয়া ) ভগবতি ! তোমরা দুজন কে গো ?"

"পৃথিবী ।—ইনি তোমার শ্বশুর-কুলদেবতা ভাগীরথী !"

"সীতা । - ভগবতি, তোমাকে নমস্কার ।"

"ভাগীরথী ।—বৎসে ! চরিত্র-সঞ্চিত কল্যাণ-সম্পদ লাভ কর ।"

লক্ষ্মণ।—দেবীর যথেষ্ট অনুগ্রহ।

"ভাগীরথী।—ইনি তোমার জননী বসুন্ধরা।"

"সীতা।—হা মাত! আমার এই দশা তোমাকে শেষে দেখ্‌তে হল!"

"পৃথিবী।—এসো বাছা—এসো জাদু আমার! (সীতাকে আলিঙ্গন করিয়া মূর্চ্ছা)"

লক্ষ্মণ।—(সহর্ষে) আ! বাঁচা গেল! আর্য্যা এখন পৃথিবী ও ভাগীরথীকে নিকটে পেয়েছেন।

রাম।—(দেখিয়া) ওঃ! কি শোচনীয় ব্যাপার!

"ভাগীরথী।—যখন পৃথ্বীদেবীও অপত্য-শোকে ব্যথিতা তখন দেখ্‌চি পৃথিবীতে অপত্য-স্নেহেরই জয়। অথবা প্রাণী মাত্রই এইরূপ মায়াময় সংসার-পাশে আবদ্ধ। বৎসে সীতা! ভূতধাত্রি দেবি বসুন্ধরা!—শান্ত হও, শান্ত হও।"

"পৃথ্বী।—সীতাকে যখন প্রসব করেছি তখন আর কি করে' শান্ত হব। একে তো অনেক দিন রাক্ষসের মধ্যে বাস, তাতে আবার পতি এঁকে ত্যাগ করেছেন। মায়ের প্রাণে একি সহ্য হয়?"

"ভাগীরথী।—ফলোন্মুখী দৈবের দুয়ার
রুদ্ধ করে সাধ্য আছে কার?"

"পৃথ্বী।—ভাগীরথি! ঠিক্ বলেছ। যাই হোক্, এ রামচন্দ্রেরই উপযুক্ত কার্য্য হয়েছে।

অগ্নিরে করিয়া সাক্ষী
পরিণয় হয় সীতা সনে,
অগ্নির পরীক্ষা পরে,
—তা কি রাম দেখেনি নয়নে?

না ভাবিল মোর ব্যথা
কিম্বা জনকের কথা
না ভাবিল—সীতা তার বন-সহচরী।
মনে কি ছিল সে কথা
—আসন্ন-প্রসবা সীতা ?
কেমনে ত্যজিল তারে দেহে প্রাণ ধরি' ?"

"সীতা।—হা আর্য্যপুত্র! এঁদের কথাবার্ত্তায় তোমাকে মনে পড়ছে।"

"পৃথ্বী।—আঃ! কে তোমার আর্য্যপুত্র ?"

"সীতা।—(সলজ্জভাবে ও সরোদনে) হা! মা যা বল্‌চেন হয় তো সেই কথাই ঠিক্‌।"

রাম।—মাত বসুন্ধরে! আমি এইরূপই বটে।

"ভাগীরথী।—ভগবতী বসুন্ধরে প্রসন্ন হও। তুমি তো বিশ্ব-সংসারের শরীর—সংসারের কোন কথাই তোমার কাছে অজ্ঞাত থাক্‌তে পারে না। তবে এখন অজ্ঞাত-বৃত্তান্ত ব্যক্তির মত কেন বল দেখি তোমার জামাতার উপর রাগ করচ ?

"সীতার কলঙ্ক-কথা
লোকরাষ্ট্র চারিদিকময়,
অগ্নিশুদ্ধি লঙ্কাদ্বীপে
হয়েছিল কে করে প্রত্যয় ?
ইক্ষ্বাকু-কুলের ধর্ম্ম
প্রজাদের করা আরাধনা।
যদিও সে কষ্টসাধ্য
—না করি' কি করেন বল না।"

লক্ষ্মণ।—প্রাণীদের মধ্যে দেবতারাই অন্তর্যামী। বিশেষত গঙ্গাদেবী আপনার অজ্ঞাত কি আছে? আপনাকে প্রণাম!

রাম।—মাতঃ! ভাগীরথ-বংশে আপনার অনুগ্রহ চিরকাল প্রবাহিত হচ্চে।

"পৃথ্বী।—তোমাদের প্রতি তো আমি সর্ব্বদাই প্রসন্ন, তবে আপাতত সন্তানের দুঃখে আমার শোকাবেগ দুঃসহ হয়ে উঠেছে—নৈলে কি আমি জানি না সীতার প্রতি রামভদ্রের কতটা অনুরাগ?

দৈববশে জানকীরে করিয়া বর্জ্জন
সতত হৃদয় তাঁর হতেছে দহন।
আছেন জীবিত তিনি শুধু ধৈর্য্য-বলে
কিম্বা তাঁর প্রজাদের বহু পুণ্য-ফলে।"

রাম।—সন্তানের প্রতি গুরুজনের অশেষ স্নেহ।

"সীতা।—(কৃতাঞ্জলি হইয়া সরোদনে) মা গো! তোমার গর্ভে আমাকে আবার স্থান দেও।"

রাম।—এখন এ ছাড়া আর কি বল্‌বার আছে!

"ভাগীরথী।—নানা বাছা! আরও সহস্র বৎসর তোমার পরমায়ু হোক্!"

"পৃথ্বী।—এখনও তোমার পুত্রদুটিকে যে প্রতিপালন করতে হবে।"

"সীতা।—মা! আমি যে অনাথা—এদের নিয়ে আর কি করব বল।"

রাম।—হৃদয়! তুই দেখ্‌ছি বজ্রে গঠিত।

"ভাগীরথী।—সে কি? তুমি সনাথা হয়েও আপনাকে অনাথা ভাব্‌চ কেন বল দেখি?"

"সীতা।—এ হতভাগিনী আবার সনাথা কিসে?"

"দেবীদ্বয়।—

অখিল-কল্যাণ তুমি
কেন তবে হেয় জ্ঞান কর আপনায়?
তব সঙ্গ-গুণে যে গো
আমাদেরো পবিত্রতা কত বৃদ্ধি পায়।"

লক্ষ্মণ।—আর্য্য! ঐ শুনুন ওঁরা কি বল্‌চেন।

রাম।—লোকে শুনুক্‌।

নেপথ্যে কলরব।

রাম।—বোধ হয় কোন অদ্ভুত কাণ্ড ঘটেছে।

"সীতা।—একি! সমস্ত আকাশ যে একেবারে জ্বলে উঠ্‌ল।"

"দেবীদ্বয়।—বুঝ্‌তে পেরেছি।

কৃশাশ্ব, কৌশিক, রাম—এইরূপ যার গুরুক্রম
সেই সে জৃম্ভক-অস্ত্র আবির্ভূত হইল এখন॥"

নেপথ্যে।

"নমস্কার সীতা দেবি! ওই তব পুত্র দুটি
আজ হতে মোদের আশ্রয়।
চিত্র-দরশনকালে আমাদেরে এইরূপ
আদেশিলা রঘুর তনয়।"

"সীতা।—আমার পরম সৌভাগ্য, আজ এখানে দেবাস্ত্রগুলির আবির্ভাব হল।"

লক্ষ্মণ।—আর্য্য তো এই কথা পূর্ব্বেই বলেছিলেন যে অস্ত্রগুলি শেষে তোমার পুত্রেতেই এসে বর্ত্তাবে।

রাম।—

জৃম্ভক পরম অস্ত্র
তোমাদের করি গো প্রণাম,
ধ্যানমাত্র বৎসদের
কাছে আসি' হয়ো অধিষ্ঠান।
হউক মঙ্গল তব!
বিস্ময় আনন্দ মিশি' উথলিত-শোক-উর্ম্মি সনে
কি এক নূতনতর
দশা উপস্থিত এবে অকস্মাৎ এ মোর জীবনে॥

"দেবীদ্বয়।—বাছা! তোমার ছেলে দুটি ঠিক্ রামভদ্রের মত হয়েছে—তুমি এখন এদের নিয়ে সুখী হও।"

"সীতা।—ভগবতি! এখন কে এদের ক্ষত্রিয়োচিত সংস্কার করে' দেবে।"

রাম।—

যে কুলে বশিষ্ঠ গুরু, নিজে এই বংশের রক্ষিণী
সংস্কার করিবে কেবা, তাহা কি গো জানেন না ইনি?

"ভাগীরথী।—মা! তোমার এ চিন্তা কেন? স্তন ত্যাগের পরেই এদের মহর্ষি বাল্মীকির কাছে দিয়ে আসব, তা হলেই তিনি এদের ক্ষত্রিয় সংস্কার করবেন। কেন না,

"বশিষ্ঠ, মহর্ষি, আর
আঙ্গিরস শতানন্দ এঁরাও যেমনি
রঘু ও জনকদের
উভয়েরি কুলগুরু বাল্মীকি তেমনি।"

রাম।—ভগবতী ভাল বিবেচনাই করেছেন।

লক্ষ্মণ।—আর্য্য! আমি নিশ্চয় করে' বল্‌চি, এই সব কথার সূচনায় লব কুশকে আপনার পুত্র বলেই মনে হয়। কেন না

জৃম্ভক অস্ত্রেতে সিদ্ধ এরাও আজন্ম
বালমীকি হতে সব সঙস্কার-কর্ম্ম
বয়ঃক্রমও ইহাদের দ্বাদশ বৎসর
সত্য কি না মিলাইয়া দেখ একত্তর।

রাম।—এই সব কথা শুনে আমার মন সংশয়-তরঙ্গে এমনি আন্দোলিত হচ্চে যে আমি একেবারে হতবুদ্ধি হয়ে পড়েছি।

"পৃথ্বী।—এস বাছা! তোমাকে রসাতলে নিয়ে যাই—তোমার পরশে রসাতল পবিত্র হোক্।"

রাম।—হা! প্রিয়ে, তুমি কি তবে লোকান্তরবাসিনী হয়েছ?

"সীতা।—মা! এ অভাগিনীকে আবার তোমার কোলেই স্থান দাও—এ পরিবর্ত্তনময় সংসারের ক্লেশ আর আমার সহ্য হয় না।"

রাম।—না জানি এর কি উত্তর দেন।

"পৃথ্বী।—বাছা! আমার অনুরোধ রাখো, যতদিন না এরা স্তন-ত্যাগ করে, ততদিন তুমি এদের প্রতিপালন কর। তার পর তোমার যা অভিরুচি তাই কোরো।"

"গঙ্গা।—সেই ভাল।"

( বাল্মীকি-কৃত নাটকে গঙ্গা পৃথিবী সীতার প্রস্থান। )"

রাম।—প্রেয়সী কি সত্য সত্যই দেহত্যাগ করেছেন। হা দেবি! দণ্ডকারণ্য-প্রিয় সহচরি! দেবতা-স্বরূপিণি স্বচরিত্রে! তুমি কি আমাকে ছেড়ে লোকান্তরে গিয়ে বাস করচ? (মূর্চ্ছা)

লক্ষ্মণ।—ভগবান বাল্মীকি! রক্ষা করুন! রক্ষা করুন! আপনার এ নাটকের উদ্দেশ্য কিছুই যে বুঝ্‌তে পারচি নে।

নেপথ্যে।

ওহে তোমরা এখন অভিনয় বন্ধ কর। ভো ভো স্থাবর জঙ্গম মর্ত্ত্য প্রাণীগণ! ভগবান বাল্মীকির আদেশে এইবার কি পবিত্র আশ্চর্য্য কাণ্ড উপস্থিত হয় তা তোমরা সকলে প্রত্যক্ষ কর।

লক্ষ্মণ।—(দেখিয়া)

মন্থনের ন্যায় যেন
ভাগীরথী-অম্বুরাশি হইল ক্ষুভিত
দেবঋষিগণ দেখ
অকস্মাৎ অন্তরীক্ষে আসি' সমুদিত।
আশ্চর্য্য আশ্চর্য্য অহো!
গঙ্গা মহী আর অন্য দেবতা সহিতে
আর্য্যা সীতাদেবী ওই
উত্থিতা হইলা দেখ সলিল হইতে॥

পুনর্ব্বার নেপথ্যে।

জগদ্বন্দ্যে অরুন্ধতি! কর গো শ্রবণ
তব হস্তে জানকীরে করি সমর্পণ।

পুণ্যব্রতা বধূটিরে পতির সহিত
অনুগ্রহ করি' এবে কর গো মিলিত॥

লক্ষ্মণ।—কি আশ্চর্য্য! কি আশ্চর্য্য! আর্য্য দেখ দেখ। (অবলোকন করিয়া) হায়! এখনও আর্য্যের জ্ঞান হয় নি?

## অরুন্ধতী ও সীতার প্রবেশ।

অরুন্ধতী।—

[illegible] কবি' [illegible]
[illegible] আগমন।
[illegible] হস্ত-সুখস্পর্শে
বাছাটির বাঁচাও জীবন॥

সীতা।—(ব্যস্ত সমস্ত হইয়া রামকে স্পর্শ করণ) শান্ত হও নাথ শান্ত হও।

রাম।—(চেতনা পাইয়া আনন্দে) ওঃ! এ কি! (দেখিয়া সহর্ষে ও সবিস্ময়ে) এ কি! দেবি অরুন্ধতী যে! আবার এই যে ঋষ্যশৃঙ্গ, শান্তা, সমস্ত গুরুজনেরা হৃষ্টচিত্তে এখানে দাঁড়িয়ে আছেন।

অরুন্ধতী।—বাছা! এই দেখ ভগীরথের গৃহ-দেবতা ভগবতী গঙ্গাদেবী। উনি তোমার প্রতি প্রসন্ন হয়েছেন।

ভাগীরথী।—শোনো রাজাধিরাজ রামচন্দ্র! চিত্রদর্শনের সময় আমাকে যে বলেছিলে, "মাতঃ! অরুন্ধতীর ন্যায় আপনার এই পুত্রবধূ সীতার প্রতি কল্যাণদায়িনী হোন্—এই দেখ আমি সেই বিষয়ে এখন ঋণমুক্ত হলেম।

অরুন্ধতী।—আর এই দেখ তোমার শাশুড়ি-ঠাকুরাণী বসুন্ধরা।

পৃথ্বী।—বাছা! সীতাকে পরিত্যাগ করবার সময় আমাকে যে বলেছিলে "মাতঃ! আপনার গুণবতী কন্যা সীতাকে আপনিই এখন অবধি রক্ষা করবেন" এই দেখ, সে কথাও আমার প্রতিপালন করা হল।

রাম।—আমি যে মহাপরাধী, আমার উপর আপনারা এত কৃপা বর্ষণ করচেন? (প্রণাম করণ)

অরুন্ধতী।—ও গো পুরবাসী ও জনপদবাসীগণ তোমরা শোনো! ভগবতী পৃথিবী ও গঙ্গাদেবী যাঁর অলোক-সামান্য পবিত্র চরিত্রের প্রশংসা করে যাঁকে আমার হস্তে সমর্পণ করেছেন; আর, ভগবান অগ্নি স্বয়ং যাঁর চরিত্রের বিশুদ্ধতা সপ্রমাণ করেছেন, প্রজাপতি প্রভৃতি দেবতারাও সর্ব্বদা যাঁর স্তুতিবাদ করে' থাকেন, সেই পবিত্র যজ্ঞভূমি-সম্ভবা সূর্য্যবংশের কুলবধূ সীতাকে যদি রামচন্দ্র এখন পুনর্গ্রহণ করেন তা হলে তোমাদের তাতে মত কি?

লক্ষ্মণ।—প্রজা প্রভৃতি সমুদায় প্রাণীবর্গ আর্য্যা অরুন্ধতী-কর্তৃক তিরস্কৃত হয়ে ঐ দেখ এখন সকলে সীতাদেবীকে প্রণাম করচে। আর লোকপালগণ ও সপ্তর্ষি-মণ্ডলী চতুর্দ্দিক হতে দেবীর মস্তকে পুষ্পবৃষ্টি করচেন।

অরুন্ধতী।—রাজাধিরাজ রামচন্দ্র!

স্বর্ণ-প্রতিকৃতি ছাড়ি<br>
সহধরমিনী তব প্রকৃত সীতারে<br>
আজি হতে অশ্বমেধে<br>
নিয়োজিত কর তবে ধর্ম্ম অনুসারে॥

সীতা।—( স্বগত ) দুঃখিনী সীতার দুঃখ কেমন করে’ নিবারণ করতে হয় তা প্রাণনাথই জানেন।

রাম।—ভগবতীর আদেশ শিরোধার্য্য!

লক্ষ্মণ।—আজ আমি কৃতার্থ হলেম।

সীতা।—আজ আমি যেন প্রাণ পেলেম।

লক্ষ্মণ।—আর্য্যে! এই দেখুন নির্লজ্জ লক্ষ্মণ আবার প্রণাম করচে।

সীতা।—লক্ষ্মণ! তুমি চিরজীবী হয়ে থাকো।

অরুন্ধতী।—ভগবন্ বাল্মীকি! সীতার পুত্র লব কুশকে রামের কাছে এনে দিন। ( প্রস্থান )

রাম লক্ষ্মণ।—আমাদের কি সৌভাগ্য—আমরা যা মনে করেছিলেম তাই তো হল।

সীতা।—( সজল নয়নে ও ঔৎসুক্যের সহিত ) কই আমার বাছারা কোথায়?

## বাল্মীকি ও কুশলবের প্রবেশ।

বাল্মীকি।—বৎস কুশ! বৎস লব! ইনিই তোমাদের পিতা রঘুপতি রামচন্দ্র, ইনি কনিষ্ঠ তাত লক্ষ্মণ, এই তোমাদের জননী সীতাদেবী। আর ইনি তোমাদের মাতামহ রাজর্ষি জনক।

সীতা।—( হর্ষ করুণা ও বিস্ময়ের সহিত ) কি! আমার পিতা এসেছেন?

কুশ লব।—হা তাত—হা মাত—হা মাতামহ!

রাম।—( আহ্লাদে আলিঙ্গন করিয়া ) বৎসগণ! বহু পুণ্যফলে আজ আমি তোমাদের পেয়েছি।

সীতা।—কুশ আয় জাদু—লব আয় জাদু—তোরা আমার গলা জড়িয়ে ধর্। তোদের মার আজ পুনর্জ্জন্ম হল।

লবকুশ।—( তথা করিয়া ) আ! আজ আমরাও ধন্য হলেম।

সীতা।—ভগবন্! প্রণাম করি।

বাল্মীকি।—এইরূপ সৌভাগ্যবতী হয়ে চিরকাল বেঁচে থাকো।

সীতা।—আহা! আজ আমার কি সুখের দিন! আনন্দ আজ আমার হৃদয়ে ধরচে না। পিতা, কুলগুরু বশিষ্ঠ, আর্য্যা গুরু-জনেরা, সভর্ত্তৃক আর্য্যা শান্তা, দেবর লক্ষ্মণ, কুশ ও লব আজ সকলকেই এখানে একসঙ্গে দেখ্‌তে পেলেম—আবার প্রাণ-নাথও আমার প্রতি এখন প্রসন্ন।

( নেপথ্যে কলরব )

বাল্মীকি।—( উঠিয়া চতুর্দ্দিকে দেখিয়া ) লবণকে বধ করে' মধুরা-রাজ শত্রুঘ্ন এসে উপস্থিত হয়েছেন।

লক্ষ্মণ।—এ আর একটি শুভ ঘটনা—আশ্চর্য্য! কল্যাণ কল্যা-ণেরই অনুসঙ্গী!

রাম।—আজ যে-সব ঘটনা হল, সমস্ত প্রত্যক্ষ দেখেও যেন বিশ্বাস করতে পারচিনে। কি জানি, হয় তো সৌভাগ্যের প্রকৃতিই এইরূপ।

বাল্মীকি।—রামভদ্র বল, আর তোমার কি প্রিয় অভিলাষ আছে যা আমি পূর্ণ করতে পারি।

রাম।—এর পর কি আর কোন প্রিয় অভিলাষ থাক্‌তে পারে? এখন আমার এই মাত্র প্রার্থনা:—

করুক পাপের ক্ষয়

পুণ্য-রাশি উপচয়

সুমঙ্গল মনোহর এই উপাখ্যান।
—জগত-জননী গঙ্গাদেবীর সমান।

শব্দবেত্তা মহাজ্ঞানী
বাল্মীকি কবির বাণী
অভিনীত হল যাহা নাটক-আকারে,
বুধেরা করুন চিন্তা চিত্তের মাঝারে॥

ইতি সম্মিলন নামক সপ্তম অঙ্ক

ভট্ট শ্রীভবভূতি বিরচিত
উত্তর-চরিত সমাপ্ত।

# মালতী-মাধব।

---

শ্রীজ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর কর্ত্তৃক
অনুবাদিত।

কলিকাতা
২৬ নং স্কট্‌স্ লেন, ভারতমিহির যন্ত্রে,
সান্যাল এণ্ড কোম্পানি দ্বারা
মুদ্রিত ও প্রকাশিত।

—০—

১৩০৭ সাল।

মূল্য ১।৵০ আনা।

# অনুবাদকের মন্তব্য।

"মালতী-মাধব" কোন পৌরাণিক কাহিনী অবলম্বন করিয়া বিরচিত হয় নাই। ইহার আখ্যান-বস্তু সমস্তই মহাকবি ভবভূতির স্বকপোল-কল্পিত। ইহা দশ অঙ্কে বিভক্ত এবং ইহা "প্রকরণ"-শ্রেণীয় নাটকের অন্তর্গত। কবি-কল্পিত লৌকিক বৃত্তান্ত লইয়াই প্রকরণ রচিত হইয়া থাকে। প্রকরণের নায়ক—বিপ্র, অমাত্য অথবা বণিক।

কাশ্মীরের ইতিহাস পাঠে জানা যায়, ভবভূতি খৃষ্টোত্তর অষ্টম শতাব্দিতে আবির্ভূত হয়েন। প্রথমে ইনি কনৌজের রাজা যশোবর্ম্মার আশ্রয়ে ছিলেন, পরে কাশ্মীর-রাজ ললিতাদিত্য কনৌজ-রাজকে পরাভূত করিলে, ভবভূতি বিজয়ী রাজার সমভিব্যাহারে কাশ্মীরে যাত্রা করেন।

ভবভূতি দাক্ষিণাত্যের অধিবাসী। তাই তাঁহার রচনায় গিরি-নদী অরণ্য-সঙ্কুল প্রাকৃতিক দৃশ্যের ভূরি ভূরি বর্ণনা লক্ষিত হয়।

মালতী-মাধব-প্রকরণ পাঠে অবগত হওয়া যায়, সে সময়ে, অবরোধ প্রথা প্রবল ছিল না। দেখা যায়, মালতী হস্তি-পৃষ্ঠে সখীগণ সমভিব্যাহারে মদনোদ্যানে যাত্রা করিতেছেন এবং সেখানে সেই মদনোৎসবের জনতার মধ্যে অবাধে ইতস্ততঃ বিচরণ করিতেছেন। সেই জন্যই তখন স্ত্রীপুরুষের মধ্যে "তারা-মৈত্রী", "চক্ষু-রাগ", বা প্রথম দর্শনের ভালবাসার সুযোগ ও অবসর হইত।

আরো জানা যায় সে সময়ে বৌদ্ধ ও হিন্দুদের মধ্যে বিদ্বেষ-ভাব দূরে থাকুক, পরস্পরের প্রতি সমধিক শ্রদ্ধাভক্তি ছিল এবং বৌদ্ধধর্ম্মও

কতকটা হিন্দুধর্ম্মের উদার বক্ষে বিলীন হইয়া গিয়াছিল। তখন সেই কাপালিক সম্প্রদায়েরও বিলক্ষণ প্রভাব ছিল।

কালিদাস ও ভবভূতি সংস্কৃত-সাহিত্য-গগনে দুইটি উজ্জ্বলতম তারা। উভয়ের মধ্যে কে উজ্জ্বলতর বলা সুকঠিন। উভয়েরই নিজত্ব ও বিশেষত্ব আছে। তবে, স্থানে স্থানে কালিদাসের ছায়া ভবভূতির রচনাব মধ্যে স্পষ্টরূপে উপলব্ধি হয়। পূর্ব্ববর্ত্তী মহাকবিদের প্রভাব যে পরবর্ত্তী কবিদের রচনায় কিয়ৎ-পরিমাণে সংক্রামিত হইবে তাহাতে বিচিত্র কি?—উহা স্বাভাবিক।

আমার মনে হয়, নাট্য-কলার হিসাবে কালিদাস ভবভূতি অপেক্ষা শ্রেষ্ঠ। মালতী-মাধবের একস্থলে এই কলা-কৌশলের অভাব বিলক্ষণ প্রকাশ পায়। যে স্থলে মালতী লবঙ্গিকা-ভ্রমে মাধবকে আলিঙ্গন করে, সেই স্থলটি ঠিক্ স্বাভাবিক বলিয়া মনে হয় না। মাধব স্ত্রীলোকেব ছদ্মবেশ ধারণ করে নাই—লবঙ্গিকার ভাষার অনুকরণে কোন বাক্যালাপ করিতে চেষ্টা করে নাই—কেবল, মাধব সেই সময়ে লবঙ্গিকার স্থানে আসিয়া দাঁড়াইয়াছিল—এই মাত্র। ইহাতে অতটা ভুল হওয়া কি স্বাভাবিক? সে সময়ে মালতীর চক্ষু কতকটা বাষ্প জলে বদ্ধ ছিল বটে এবং কবির কথার আভাবে মনে হয়—সেই জন্যই মালতীর এইরূপ ভুল হইয়াছিল। কিন্তু ইহাতে ক্ষণিক ভুল হওয়াই সম্ভব, অতক্ষণ ধরিয়া ভুলক্রমে আলিঙ্গন ও বাক্যালাপ কবাটা ঠিক্ মনে হয় না।

কালিদাস ও ভবভূতি উভয়েরই কবিত্ব শক্তি অসাধারণ। কেহ কেহ বলেন, আদিরসে কালিদাস অদ্বিতীয়। আমার মতে, এ বিষযে ভবভূতিও বড় কম নহেন। মালতী-মাধব পাঠ করিলেই ইহা বিলক্ষণ প্রতীতি হয়। তবে, একটা কথা এই মনে হয়, কালিদাসের অপেক্ষা ভবভূতির আদিরসের বর্ণনায়, একটু যেন বেশি রক্ত-মাংসের সংস্রব

আছে। এক বিষয়ে ভবভূতিকে কালিদাস অপেক্ষা শ্রেষ্ঠ বলিয়া মনে হয়। হৃদয়ের প্রবল আবেগ প্রকাশে ও করুণারসের বর্ণনায় ভবভূতি অদ্বিতীয়। সাধারণতঃ কালিদাসের রচনা অপেক্ষা ভবভূতির রচনায় অধিকতর রস-বৈচিত্র্য লক্ষিত হয়। মালতী-মাধবে আদি, ভয়ানক ও বিভৎস এই তিন রসের বিলক্ষণ প্রাচুর্ভাব।

সংক্ষেপে বলিতে গেলে, কালিদাসের রচনা—পরিপাটী পরিচ্ছন্ন সুন্দর সুমার্জ্জিত সুবিন্যস্ত সুরম্য উদ্যান এবং ভবভূতির রচনা—সুন্দর ভীষণ বীভৎসময় নিবীড় জটিল বিপুল মহারণ্য !

## ভ্রম-শুদ্ধি

১১৯ পৃষ্ঠায় পথম কবিতাটিতে

"তবে কি নাহিক তব
কিছুমাত্র দয়ামায়া মাধবের পরে" ইহার পরিবর্ত্তে

এইরূপ হইবে যথা :—

"তবে কি মাধব পরে
দয়া মায়া স্নেহ তব নাহিক কিঞ্চিত ?"

---

# পাত্রগণ।

## পুরুষ-বর্গ।

মাধব ... মালতীর প্রেমাকাঙ্খী।

মকরন্দ ... মাধবের মিত্র ও মদয়ন্তিকার প্রেমাকাঙ্খী।

কলহংস ... মাধবের পরিচারক।

অঘোর ঘণ্টা... চামুণ্ডা-মন্দিরের পুরোহিত।

একজন দূত।

## স্ত্রীবর্গ।

মালতী ... অমাত্য ভূরিবসুর দুহিতা, মাধবের প্রেমাকাঙ্খিনী

মদয়ন্তিকা ... নন্দনের ভগিনী, মালতীর সখী, ও
মকরন্দের প্রেমাকাঙ্খিনী।

কামন্দকী ... বৌদ্ধ তাপসী।

কপালকুণ্ডলা চামুণ্ডার পুরোহিতা।

সৌদামিনী .. কামন্দকীর শিষ্যা ও সিদ্ধা যোগিনী ·

লবঙ্গিকা ... মালতার সখী।

বুদ্ধরক্ষিতা }
[illegible] } কামন্দকীর শিষ্যা-দ্বয়।

পরিচারিকাগণ।

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ।

পদ্মাবতীর রাজা।

নন্দন ... রাজার নর্ম্ম-সখা ও মদয়ন্তিকার ভ্রাতা।

ভূরিবসু ... রাজার মন্ত্রী, মালতীর পিতা।

দেবরাত... মাধবের পিতা ও কুন্দিনীপুরের অমাত্য।

# মালতী-মাধব।

## প্রথমাঙ্ক।

### প্রস্তাবনা।

নান্দী।

নৃত্য করে শূলপাণি তাধিয়া তাধিয়া
মৃদঙ্গ বাজায় নন্দী আনন্দে মাতিয়া।
তাহা শুনি ডাকি উঠে কার্ত্তিক-ময়ূরে,
ফণি-পতি ভয়ে পশে গণপতি-শুঁড়ে।
চীৎকার করিয়া কাঁপে ভয়ে গজানন,
গণ্ড হতে ভৃঙ্গ গুঞ্জি করে পলায়ন।
এই সেই সিদ্ধিদাতা দেব বিনায়ক
চিরকাল তোমাদের হউন রক্ষক॥

অপিচ :-

ভুজঙ্গ-লতিকা-মালে বদ্ধ জটাজাল,
চূড়াদেশে বিভূষিত কপালের মাল,
মন্দাকিনী-অম্বুরাশি ঝরিতেছে তায়,
ললাটে লোচন-জ্যোতি বিদ্যুতের প্রায়,

কোমল কেতক-শিখা-সম ইন্দু শোভে,
রক্ষুন শঙ্কর সেই তোমাদের সবে ॥

অপিচ :—

নয়নে পক্ষ্মের পাঁতি, পিঙ্গল বিদ্যুৎ-ভাতি
ঈষৎ মেলিলে যাহা বিশ্ব ভস্ম হয়
তাপি' যার তাপে ইন্দু, সুধামৃত বিন্দু বিন্দু
ঝঙ্কারিয়া মৃদুমন্দ অপাঙ্গেতে বয়,
সেই শম্ভু ত্রিনয়ন, মদন-তনু-দহন
রক্ষণ করুন সবে নাশি' দুঃখ-ভয় ॥

নান্দ্যন্তে সূত্রধার।

বাহুল্যে প্রয়োজন নাই। (পূর্ব্বদিকে অবলোকন করিয়া) ভগবান সূর্য্যদেব! তুমি ধরণীর শেষ দ্বীপটি পর্য্যন্ত আলোকিত করেছ—এখন তোমার পূর্ণ উদয়! তোমাকে নমস্কার!

তেজের আধার শুভ, তুমি দেব বিশ্বের মূরতি!
বহিতে এ কার্য্য-ভার, পারি যাতে, দেহ গো শকতি।
দূর কর জগন্নাথ, সর্ব্ব পাপ, প্রণমি ও-পদে।
কল্যাণ বিতর তুমি, ভগবান্, নিবার বিপদে ॥

(নেপথ্যাভিমুখে অবলোকন করিয়া)

দেখ নট-চূড়ামণি, এখন রঙ্গভূমির সমস্ত শুভ কর্ম্ম সুসম্পন্ন হয়েছে, সমস্ত আয়োজনও প্রস্তুত। এক্ষণে ভগবান কালপ্রিয়নাথের উৎসব উপলক্ষে, দিগ্‌দিগন্তবাসী মহোদয়েরা এখানে সমবেত হয়েছেন এবং এই শাস্ত্রবিশারদ বিদ্বজ্জন-মণ্ডলী আমাকে এই আদেশ করচেন যে, কোন নূতন "প্রকরণ"-নাটক অভিনয় করে'

যেন সকলের চিত্ত-বিনোদন করা হয়। কিন্তু এখন নটেদের এরূপ উদাসীন ভাব দেখচি কেন ?

( সূত্রধারের সহকারী পারিপার্শ্বিক নটের প্রবেশ। )

নট।—মহাশয়! কিরূপ গুণ-বিশিষ্ট নাটক অভিনয় করা দর্শক মণ্ডলীর অভিপ্রায় তা তো আমরা জানি না।

সূত্রধার।—আচ্ছা, বল দেখি নটবর, মহামান্য শাস্ত্রবিশারদ পণ্ডিত ও ব্রাহ্মণেরা নাটকের কোন্ কোন্ গুণের কথা উল্লেখ করে' থাকেন ?

নট।—সেই গুণগুলি এই :—বিবিধ গভীর রসের অবতারণা ; নায়ক নায়িকার হৃদ্‌গত প্রণয়-চেষ্টার বর্ণনা ; মদন-ব্যাপারে উদ্ধত বীরত্ব ; বিচিত্র উপন্যাস-কথা এবং সরস বাক্-নৈপুণ্য।

সূত্রধার।—তাই যদি হয়, তবে আমার মনে পড়েছে।

নট।—কোন্ নাটকটি বলুন দিকি।

সূত্র।—দক্ষিণাপথে, বিদর্ভ দেশে, পদ্মপুর নামে এক নগর আছে। সেখানে, তৈত্তিরীয়-শাখাধ্যায়ী, কাশ্যপ-গোত্রীয়, চরণ-গুরূপদিষ্ট পংক্তি-পাবন, পঞ্চাগ্নি-সেবক, ব্রতপরায়ণ, সোমপায়ী কতকগুলি ব্রাহ্মণ বাস করতেন।

সেই সে শ্রোত্রিয়গণ, তত্ত্বনির্দ্ধারণ-তরে
করিতেন সমাদরে বেদ অধ্যয়ন,
পুণ্য-তরে অর্থার্জ্জন, সন্তানার্থ দারগ্রহ,
তপস্যার্থ করিতেন আয়ুতে যতন॥

সেই বংশোদ্ভূত সুগৃহীত-নামা গোপাল ভট্টের পৌত্র এবং পবিত্র-কীর্ত্তি নীলকণ্ঠ ও জাতুকর্ণী দেবীর পুত্র, শ্রীকণ্ঠ-উপাধিধারী ভবভূতি ভট্টাচর্য্য। আন্তরিক সৌহার্দ্দ্য-সূত্রে আমাদের এই নট-

সম্প্রদায়ের সহিত এই কবি বিশেষরূপে পরিচিত। তাই ইনি পূর্ব্বোক্ত গুণে ভূষিত তাঁর স্বরচিত একটি নাটক আমাদের হস্তে অর্পণ করেন। তাতে এই কবিতাটি সন্নিবিষ্ট আছে :—

অল্পই বোঝে তারা
যারা করে মোর প্রতি অবজ্ঞা প্রকাশ,
তাহাদের তরে নহে
—বলি শুন—মোর এই রচনা-প্রয়াস।
জনমিতে পারে পরে
কিম্বা আছে কেহ মোর সমান-ধরমী,
অসম্ভব কিবা তাহে
কালের নাহিক সীমা, বিপুলা ধরণী॥

তাছাড়া :—

বেদোপনিষদ তুমি কর অধ্যয়ন,
সাংখ্য-যোগ-শাস্ত্রজ্ঞান করহ কথন,
হওনা সকল শাস্ত্রে পরম নিপুণ,
বাড়িবে না তাহে কভু নাটকের গুণ।
গম্ভীর প্রাঞ্জল যদি হয় গো বচন,
অর্থের গৌরব তাহে থাকে অনুক্ষণ,
তাতেই নাটকে হয় পাণ্ডিত্য প্রকাশ,
তাহাতেই রচনার নৈপুণ্য বিকাশ॥

তাই বল্‌ছিলেম, আমাদের প্রিয় সুহৃৎ ভবভূতি যে প্রকরণ-নাটকটি আমাদের হস্তে অর্পণ করেছেন, সেইটি এখন ভগবান কাল-প্রিয়নাথের সম্মুখে অভিনয় করা যাক্। অতএব নটেরা তোমরা সবাই এখানে এসে সঙ্গীত অভিনয়াদি করে' আমার মনস্কামনা পূর্ণ কর।

নট।—( স্মরণ করিয়া ) আপনি যা আদেশ করচেন তাই করা যাবে। যে ব্যক্তি যে অংশ অভিনয় করবার উপযুক্ত, তাকে তো আপনি সেই অংশ পূর্ব্বেই অভ্যাস করিয়ে দিয়েছেন। বৌদ্ধ পরিব্রাজিকার প্রথম ভূমিকাটি তো আপনি অভ্যাস করেছেন, আর আমি তাঁর শিষ্য অবলোকিতার ভূমিকাটি অভ্যাস করেছি।

সূত্র।—তার পর ?

নট।—আচ্ছা, নাটকের যে নায়ক, সেই মালতীর প্রণয়-পাত্র মাধব কখন সেজে আস্‌বে বলুন দিকি ?

সূত্র।—যখন মকরন্দ কলহংস প্রবেশ কর্‌বে সেই সময়ে।

নট।—আচ্ছা এখন তবে আমরা এই প্রসিদ্ধ নাটকটি দর্শক-মণ্ডলীর সমক্ষে অভিনয় করতে প্রস্তুত।

সূত্র।—আচ্ছা, এই দেখ, আমি কামন্দকী হলেম।

নট।—আর আমি, অবলোকিতা।

( পরিক্রমণ করিয়া প্রস্থান। )

ইতি প্রস্তাবনা।

# প্রথম অঙ্ক।

## প্রথম দৃশ্য—কামন্দকীর গৃহ।

### ॥ বিস্কম্ভক ॥

রক্ত-পট্টিকাযুক্ত বস্ত্র পরিধান করিয়া কামন্দকী ও অবলোকিতার প্রবেশ।

কাম।—বৎস অবলোকিতা!

অব।—আজ্ঞা করুণ ভগবতি।

কাম।—আমার ইচ্ছে, ভূরিবসুর কন্যা মালতীর সঙ্গে দেবরাতের পুত্র মাধবের শুভ বিবাহ হয়। (বামাক্ষি স্পন্দনে হর্ষ)

শুভ কথা কহিতে কহিতে, অন্তরজ্ঞ বামনেত্র করিছে স্ফূরণ।
অদক্ষিণ হয়ে ওযে, দাক্ষিণ্য-অনুকূলতা করয়ে ধারণ॥

অব।—আপনার দেখছি বিষম চিত্ত-বিক্ষেপ উপস্থিত! কি আশ্চর্য্য! একজন চীরধারী, ভিক্ষান্নজীবি তাপসীর হস্তে কি না অমাত্য ভূরিবসু এইরূপ কাজের ভার অর্পণ করলেন! আর আপনি ভগবতি এখন সংসারের সমস্ত নিকৃষ্ট বন্ধন হতে মুক্ত, আপনিই বা কি করে এই ভার গ্রহণ করলেন?

কাম।—

আমায় তিনি যে এই দিয়াছেন ভার
স্নেহের সে ফল, উহা প্রণয়ের সার।
তপস্যা করিয়া কিম্বা প্রাণ বিসর্জ্জন
করিতে যদি গো হয় এ কার্য্য সাধন

তবুও করিব আমি সখার এ কাজ
হইলে বিফল তাহে পাব বড় লাজ ॥

তুমি কি জান না, বিদ্যা অর্জ্জনের জন্য নানা দেশের লোক যখন আমার নিকট আসৃত, সেই সময়ে, আমার ও সৌদামিনীর সমক্ষে, ভূরিবসু ও দেবরাত এই প্রতিজ্ঞা করেন যে "আমরা ভবিষ্যতে আমাদের সন্তানদের মধ্যে নিশ্চয়ই বিবাহ-সম্বন্ধ স্থাপন করব।" তাই এখন, সত্য পরায়ণ বিদর্ভরাজ-মন্ত্রী দেবরাত, নিজ পুত্র মাধবকে ন্যায়-শাস্ত্র অধ্যয়নের জন্য, কুণ্ডিনপুর হতে এই পদ্মাবতী নগরে পাঠিয়েছেন। আসল কথা :—

সে প্রতিজ্ঞা বিবাহের—আর প্রিয় সুহৃদেরে করিয়া স্মরণ
বিবাহে প্রবৃত্তি দিতে গুণবাণ পুত্রটিকে করিলা প্রেরণ ॥

অব।—আচ্ছা মন্ত্রীবর স্বয়ং কেন মালতীর সঙ্গে মাধবের বিবাহের প্রস্তাবটা করেন না? তিনি লুকিয়ে-চুরিয়ে এই বিবাহটা ঘটাবার জন্য ভগবতি আপনাকে কেন ভার দিলেন বলুন দিকি?

কাম।—

নৃপতির নর্ম্ম-সখা নন্দন নামেতে এক জনা
নৃপ-মুখে মালতীরে করেছে প্রার্থনা।
না রাখিলে সেই কথা, নৃপকোপে ঘটিবেক দায়
তাই করেছেন মন্ত্রী এই সদুপায় ॥

অব।—কিন্তু আশ্চর্য্য, অমাত্যবর মাধবের নাম পর্য্যন্ত জানেন না। তাঁকে দেখে মনে হয় যেন এ বিষয়ে তিনি নিতান্ত উদাসীন।

কাম।—

সে কেবল একটা আবরণ মাত্র। আসল কথা—

বালত্ব-স্বভাব-হেতু
মালতী মাধব দোঁহে অনাবৃত-প্রাণ,

তাহাদের কার্য্যে তাই
নিজ ভাব লুকাইয়া হন সাবধান ॥

তা ছাড়া :—

রাষ্ট্র এই জনরব
বাছাদের মাঝে চলে গোপন মিলন
—অমেরাও চাহি তাই—
প্রতারিত এইরূপে রাজা ও নন্দন ॥

দেখ

বিদ্বান সুবিজ্ঞ জন
লোকমাঝে অভিসন্ধি করিয়া গোপন
উদাসীন ভাব ধরি'
মৌন ভাবে স্ব-উদ্দেশ্য করেন সাধন :
বাহিরে তাঁদের সদা
অনুকূল রমণীয় মধুর ব্যভার,
সন্দেহের অবসর
কিছুমাত্র নাহি দেন মনেতে কাহার্ ॥

অব।—আপনার কথার ভাবে বোধ হয়, এই জন্যই মাধব ভূরিবসুর বাড়ীর সম্মুখস্থ রাজপথ দিয়ে নিত্য যাতায়াত করেন।

কাম।—

মালতীর সহচরী ধাত্রীকন্যা লবঙ্গিকা-কাছে
শুনেছি, মাধব ভ্রমে নিতিনিতি রাজপথ-মাঝে।
উচ্চ বাতায়ন হতে মাধবেরে মালতী দেখিয়া
কন্দর্পের রূপে যেন রতিদেবী গেল গো ভুলিয়া।
সে হতে মাধব-রূপ তার চিত্তে জাগে নিশি দিন,
দারুণ মরম-ব্যথা করিছে ললিত তনু ক্ষীণ ॥

অব।—তাই বুঝি মালতী, আত্মবিনোদনের জন্য নিজ হস্তে মাধবের একটি ছবি এঁকেছেন? সেই ছবিটি, আজ দেখ্‌লেম লবঙ্গিকা মন্দারিকার হাতে দিয়েছে।

কাম।—( চিন্তা করিয়া ) লবঙ্গিকা তো বেশ উপায় ঠাউরেছে দেখ্‌চি। কেননা, মাধবের অনুচর কলহংস, মঠ-দাসী মন্দারিকার প্রেমাকাঙ্খী, সুতরাং এই সূত্রে ছবিটি ক্রমে মাধবের হাতে গিয়ে পড়বে।

অব।—আমিও আজ মাধবের কৌতূহল উদ্দীপিত ক'রে দিয়ে মদনোৎসব উপলক্ষে তাকে প্রভাতে মদনোদ্যানে যেতে বলে দিয়েছি। সেখানে মালতীরও যাবার কথা। সুতরাং সেইখানে দুজনের মধ্যে দেখা সাক্ষাৎ হবারও সম্ভাবনা আছে।

কাম।—সাধু বৎস সাধু! আমার মনের মত কাজটি করে' তুমি আমার পূর্ব্ব-শিষ্যা সৌদামিনীকে মনে করিয়ে দিলে।

অব।—দেখুন ভগবতি, সৌদামিনীর এখন আশ্চর্য্য মন্ত্র-সিদ্ধি-ক্ষমতা জন্মেছে। তিনি শ্রীপর্ব্বতে গিয়ে কাপালিক-ব্রত অবলম্বন করেছেন।

কাম।—এ সংবাদ তুমি কোথা থেকে পেলে?

অব।—এই নগরের মহাশ্মশানে করাল-মূর্ত্তি চামুণ্ডা নামে এক দেবী আছেন।

কাম।—আছেন বটে। আর, তাঁর দুঃসাহসী উপাসকদের মধ্যে এই প্রবাদ আছে, তিনি জীব-বলি ভাল বাসেন।

অব।—নিকটের কোন অরণ্যে, অঘোর-ঘণ্ট নামে একজন নিশাচর কাপালিক বাস করেন। তিনি সম্প্রতি শ্রীপর্ব্বত থেকে এখানে এসেছেন। কপালকুণ্ডলা নামে মহাপ্রভাসম্পন্না তাঁর একজন শিষ্যা প্রতি সন্ধ্যায় তাঁর নিকট যাতায়াত করেন। তাঁর নিকটেই এই কথা শুনেছিলেম।

কাম।—সৌদামিনীর পক্ষে সকলই সম্ভব।

অব।—এ তো হল। আবার মাধবের সহচর ও বাল্য-বন্ধু মকরন্দের

সঙ্গে নন্দনের ভগিনী মদয়ন্তিকার যদি আপনি বিবাহ ঘটাতে পারেন, তাহলে মাধবের আর একটি মনের সাধ পূর্ণ করা হয়।

কাম।—সে কার্য্যে প্রিয় সখী বুদ্ধ-রক্ষিতাকে নিযুক্ত করেছি।

অব।—ভগবতি! এ উত্তম ব্যবস্থা হয়েছে।

কাম।—(চিন্তা করিয়া) এখন তবে ওঠা যাক্। আগে মাধবের ভাব-গতি জেনে তার পর মালতীর ওখানে যাওয়া যাবে।

(উভয়ের প্রস্থান)

কাম।—(চিন্তা করিয়া) মালতীর অতি উদার প্রকৃতি। নিপুণ দূতীরা যেমন নায়ক-নায়িকার ভাব-গতি জেনে, তার পর নিজ বুদ্ধি-অনুসারে কাজ করে, আমাদেরও সেইরূপ করতে হবে।

শরৎ-কৌমুদী যথা
কমনীয় কুমুদের আনন্দ-দায়িনী,
সুজাত মাধব-কাছে
তাহাই হয় গো যেন মালতী কল্যাণী।
করুক উভয়ে মুগ্ধ উভয়ের গুণ,
গুণ-রচনায় হেথা বিধাতা নিপুণ।
বিধাতার কার্য্য যেন হয় ফলবান,
উভে হয় উভয়ের মন-অভিরাম॥

(সকলের প্রস্থান)

ইতি বিষ্কম্ভক।

## দৃশ্য—উদ্যান।

(চিত্র-উপকরণ-হস্তে কলহংসের প্রবেশ)

কল।—প্রভু মাধব যখন আপনার রূপ-প্রভাবে মালতীর এমন গম্ভীর হৃদয়কেও বিচলিত করেছেন, তখন তিনি স্বচ্ছন্দে কন্দর্পের সঙ্গে তুলনা

করে’ আপনার রূপের দর্প কর্‌তে পারেন। কোথায় তিনি ?—এই-খানে একবার অন্বেষণ করে’ দেখি। ( পরিক্রমণ করিয়া ) বড় শ্রান্ত হয়ে পড়েছি। এখানে একটু বিশ্রাম করা যাক। তার পর, প্রভু মাধব ও তাঁর সহচর মকরন্দের অন্বেষণে যাওয়া যাবে।

( উদ্যানে প্রবেশ করিয়া উপবেশন )

মকরন্দের প্রবেশ।

মক।—অবলোকিতার কাছে শুনলেম, মাধব মদনোদ্যানে গেছেন, আমিও সেইখানে তবে যাই। ( পরিক্রমণ ) এই যে সখা এই দিকেই আস্‌চেন। ( নিরীক্ষণ করিয়া ) এঁর দেখছি ঃ—

অলস স্খলিত গতি,
শূন্য দৃষ্টি, আলুথালু বেশ,
ঘনঘন বহে শ্বাস,
না জানি কি হয়েছে বিশেষ।
বুঝিবা কন্দর্প হতে
ঘটেছে এ যৌবন বিকার,
ভুবনে কন্দর্প-আজ্ঞা
কোথায় না আছে গো প্রচার!
সর্ব্বত্রই মদনের
ললিত মধুর আয়োজন
ধীরতা বিনষ্ট করি’,
কষ্ট-রাশি আনে অনুক্ষণ॥

পূর্ব্বোক্ত ভাবে মাধবের প্রবেশ।

মাধব

সে চন্দ্রবদন মনে ভাবি নিশি দিন,
এখন ফিরানো চিত্ত বড়ই কঠিন।

লজ্জায় করিয়া জয়,
অতিক্রমি' সংযমের ভাব,
ধৈর্য্যেরে উচ্ছিন্ন করি',
শিথিলিয়া বিবেক-প্রভাব,
সহসা একি-এ মোহ
চিত্তমাঝে হ'ল আবির্ভাব ॥

আশ্চর্য্য ঃ—

ছিলাম যখন আমি তাঁর সন্নিধানে,
বিস্ময়-স্তিমিত-চিত্ত মগ্ন তাঁরই ধ্যানে,
হৃদয় প্লাবিত কিবা অমৃত-ধারায়,
আনন্দের মোহে চিত্ত ছিল জড়প্রায় ।
এবে সে হৃদয় মোর—আগে কে জানিত—
অঙ্গার-চুম্বিত-সম হইবে ব্যথিত ॥

মক ।—মাধব !—এই দিকে সখা এই দিকে !

মাধ ।—( পরিক্রমণ করিয়া ) তুমি ?—আমার প্রিয়-সখা মকরন্দ ?

মধ ।—( সম্মুখে আসিয়া ) সূর্য্যের তাপে কপাল যেন ফেটে যাচ্চে— এসো সখা এই উদ্যানে একটু বসা যাক্ ।

মাধ ।—প্রিয় সখা, তোমার যা অভিরুচি । ( দুজনে উপবেশন )

কল ।—( দেখিয়া ) এই যে মকরন্দের সঙ্গে মাধব । আহা উনি থাকায় বকুল-বাগানটির কেমন শোভা হয়েছে ! মালতী বিরহ-বেদনায় যখন অস্থির হন—এই ছবিটি দেখে বোধ হয় তাঁর চক্ষু জুড়িয়ে যায় ! এইবার তবে মাধবকে ছবিটি দেখাই ।—না, উনি আর-একটু বিশ্রাম-সুখ উপভোগ করুন ।

মকরন্দ ।—এসো সখা আমরা ঐ কাঞ্চন গাছের তলায় বসি গিয়ে । দেখ

ওখানে ফুলগুলি কেমন সুন্দর ফুটে আছে।—আহা ওর স্নিগ্ধ সৌরভে বাগানটি যেন একেবারে ভর-পুর!

( উভয়ের উপবেশন )

মক।—আজ নগরের সমস্ত রমণীরা মিলে মদনোদ্যানে মদনোৎসব করেছিল, তুমি বুঝি সেখানকারই একজন ফেরৎ-যাত্রী? তা সখা, মদন-বাণের দুই-এক ঘা খেয়েছ কি?

মাধব লজ্জায় অধোমুখে উপবেশন।

মক।—( হাসিয়া ) সুন্দর পদ্মমুখখানি হেঁট ক'রে রইলে যে? দেখ সখা:—

কিবা জীব-জন্তু-প্রাণী
রজ-তমো গুণে যারা সতত আবৃত,
বিশ্বের বিধাতা কিবা,
কিবা সেই মহেশ্বর জগত-পূজিত,
সমান সবার পরে
খ্যাতনামা মদনের শক্তি সন্মোহন।
তাই বলি, লজ্জা করি'
তাঁর কথা কিছু মাত্র কোরো না গোপন॥

মাধ।—সখা! তোমাকে বল্‌ব না কেন। শোনো তবে। অবলোকিতার কথায় কৌতূকাবিষ্ট হয়ে আমি মদনোদ্যানে গিয়েছিলেম। সেখানে গিয়ে সমস্ত বেড়িয়ে বেড়িয়ে দেখ্‌তে লাগলেম। শেষে শ্রান্ত হয়ে মন্দিরের অঙ্গনে যে বকুলগাছটি আছে তার তলায় এসে বস্‌লেম। সে অতি রমণীয় স্থান। আহা! বকুল গাছটিতে অঙ্গনের কি শোভাই হয়েছে! বকুল-মুকুলের মদির মধুর সৌরভে চারিদিক একেবারে আমোদিত, সেই সুগন্ধে

আকৃষ্ট হয়ে অলিকুল আকুল হয়ে গুণগুণ্-স্বরে গান করচে, আর বৃক্ষটি হতে ফুলগুলি আপনা আপনি অজস্র ঝরে পড়চে। আমি সেই ফুলগুলি তুলে একটি সুন্দর মালা গাঁথ্‌তে আরম্ভ করেছি, এমন সময়ে উজ্জ্বল সুন্দর বেশ-ভূষায় সুসজ্জিতা, পরিজন-পরিবৃতা, মহানুভব-প্রকৃতি, কুমারী-ভাবাপন্না, একটি রমণী, ভগবান মকরকেতুর জগদ্বিজয়ী সঞ্চারিণী পতাকার মত, মন্দিরের অভ্যন্তর হতে বেরিয়ে সেইখানে এসে উপস্থিত হলেন। সে যে কি দেখ্‌লেম কি আর বলব সখা :—

লাবণ্য-খনির দেবী বুঝিবা উদয়,
অখিল-সৌন্দর্য্য-সার—অথবা আলয়।
মৃণাল চন্দ্রের সুধা, জ্যোৎস্না মনোলোভা,
যাহা কিছু জগতের রমণীয় শোভা,
একত্র করিয়া সেই সব উপাদান
আপনি মদন যেন করিলা নির্ম্মাণ॥

তার পর, তাঁর সহচরীরা ফুল তুল্‌তে তুল্‌তে আস্‌ছিল, তারা এইখানে অনেক ফুল পাবে বলায়, তাদের কথা-মত তিনি সেই বকুল-তলার দিকে অগ্রসর হলেন। তাঁর ভাবভঙ্গী দেখে মনে হল, কোন ভাগ্যবান পুরুষের উদ্দেশে তিনি যেন চির-সঞ্চিত মদন-বেদনা হৃদয়ের মধ্যে পোষণ করচেন।

কেন না :—

দলিত মৃণাল-সম দেবীর সে মলিন মুরতি
স্বজনের বাক্যে যেন কথঞ্চিৎ কাজকর্ম্মে মতি।
নির্ম্মল হিমাংশু-শোভা আহা কিবা করেন ধারণ
নব-করি-দন্ত-সম কপোলটি পাণ্ডুর বরণ॥

তাঁকে দেখ্‌বা মাত্রই অমৃত অঞ্জনে যেন আমার চক্ষু জুড়িয়ে গেল ;

আর, অয়স্কান্ত মণির শলাকা যেমন লৌহকে আকর্ষণ করে, আমার অন্তঃকরণও যেন সেইরূপ আকৃষ্ট হল।

অহেতু আকৃষ্ট হয়ে হৃদয় আকুল
আনিল সন্তাপ-রাশি,—বিপদ বিপুল।
প্রবলা ভবিতব্যতা সবার প্রধান,
শুভাশুভ তিনি জীবে করেন বিধান॥

মক।—দেখ সখা মাধব, প্রীতি যে কোন হেতুর অপেক্ষা করে এ কথা কিন্তু অসিদ্ধ।

অন্তরের মধ্যে হেন আছয়ে কারণ
যাতে পরস্পরে হয় স্নেহের বন্ধন।
গূঢ় সূত্রে বাঁধে প্রেম পরাণে পরাণ,
প্রীতির আশ্রয় নহে বাহ্য উপাদান।
উদিলে ভাস্কর হয় পদ্ম বিকসিত।
শশির উদয়ে চন্দ্রকান্ত বিগলিত॥

সে যাক্—তার পর কি হল বল দিকি?

মাধব।—তার পর, সেখানে—

চতুরা সঙ্গিনী সবে পরস্পরে করি' চোখাচোখি
ভ্রুভঙ্গে বলিয়া উঠে, "এই সেই—দেখ প্রিয়সখি!"
অমনি তাহারা করি' আমা পানে লক্ষ্য
হানিল মুচকি হাসি' মধুর কটাক্ষ॥

মক।—( স্বগত ) না জানি ওরা কি করে' এঁকে চিন্‌তে পারলে।

মাধ।—তার পর

ললিত কর-কমল করিয়া উন্নত
লীলাচ্ছলে করতালি দিয়া ঘন ঘন
সঞ্চালিয়া কর-ধৃত তরল বলয়

আসিল ফিরিয়া তারা সখীর সকাশে,
কলহংস-অভিরাম বিলাস-বিভ্রমে।
চারুপদ সঞ্চালনে মঞ্জুল মঞ্জীর
বাজি উঠে রুণুঝুনু, মেখলা-কলাপে
কিঙ্কিণী ঝিনিকিঝিনি উঠিল বাজিয়া।
আসিয়া সখীরে বলে অঙ্গুলী-নির্দ্দেশে
"কোনো ব্যক্তি কারো তরে আছে গো হেথায়॥"

মক।—( স্বগত ) কি সর্ব্বনাশ! পূর্ব্ব-অনুরাগের অঙ্কুরটি যে বিলক্ষণ গজিয়ে উঠেছে!

কল।—( কর্ণপাত করিয়া ) একজন রমনীর সম্বন্ধে কি একটা রসালো ধরণের কথাবর্ত্তা চল্‌চে না?

মক।—সখা, তার পর?—তার পর?

মাধ।—

পঙ্কজ-নয়নে তার
কি যে সেই দেখিলাম বিভ্রম-বিলাস,
বাক্যের অতীত যাহা
বাক্যেতে কেমনে তাহা করিব প্রকাশ।
হইলাম ধৈর্য্যচ্যুত,
আবির্ভূত হল মনে সাত্ত্বিক বিকার,
মদন বিজয়ী হল,
গাঢ় অনুরাগ হৃদে হইল সঞ্চার॥

তার পর:—

কখন বা স্থির নেত্র বিকসিত
—বিলসিত ভ্রূলতা উপরে—

কখন বা মৃদু স্নিগ্ধ মুকুলিত
—অপাঙ্গ বিস্তৃত রসভরে।
—কিন্তু সেই প্রতি চাহুনিতে তাঁর
নেত্র যেন ঈষৎ কুঞ্চিত
এইরূপে কত ভাবে কত ছাঁদে
হইলাম আমি গো লক্ষিত।
কি যে সে চাহনি সখা কি বলিব আর
অলস সরস স্নিগ্ধ বিস্ময়-বিস্ফার।
সেই গো কটাক্ষে এই হৃদি অসহায়
ছিন্নভিন্ন বিপর্য্যস্ত উন্মূলিত প্রায়॥

সেই সর্ব্বাঙ্গসুন্দরী মনমোহিনী রমণীর আসক্তি বুঝ্তে পেরেও, আমার মনের চঞ্চলতা গোপন করবার জন্য সেই বকুল মালাটি কোন প্রকারে গেঁথে শেষ করলেম। তার পর কতকগুলি বয়োবৃদ্ধ অস্ত্রধারী পুরুষে পরিবেষ্টিত হয়ে, করিণী-পৃষ্ঠে আরোহণ করে' সেই চন্দ্রাননা পথ অলঙ্কৃত করে নগরের দিকে যাত্রা করলেন।

তখন :—

যাইতে যাইতে মুহু বাঁকাইয়া গ্রীবা
ফিরি ফিরি আমা পানে চাহিলেন কিবা!
বৃন্তে যথা উলটিয়া পড়ে সরোজিনী
মুখানি শোভিল আহা তাঁহার তেমনি।
অমৃত ও বিষে মাখা সে কটাক্ষপাত
গাঢ়রূপে হৃদে মোর হইল নিখাত॥

সেই অবধি

বর্ণন-অতীত যাহা, বলা অসম্ভব,
কোনো জন্মে করি নাই যাহা অনুভব,

বিবেকের নাশে যথা ঘোর মোহ-ঘন
তেমতি বিকার আসি করিছে দহন ॥

এখন :—

সম্মুখে রয়েছে যাহা
জ্ঞানে তাহা না হয় ধারণ,
চিরাভ্যস্ত যাহা তাও
ভাল করি' না হয় স্মরণ।
সরসী-শীতল-জল
কিম্বা স্নিগ্ধ চন্দ্র-জোছনায়
হৃদয়ের এ সন্তাপ
কিছুতেই নাহিক জুড়ায়।
নিষ্ঠা-শূন্য হয়ে মন ভ্রমে ইতস্ততঃ
কত কি কল্পনা রচে নিজ ইচ্ছামত ॥

কল।—না জানি প্রভুর মন কে হরণ করলে—মালতী নয় তো ?

মক।—( স্বগত ) ওঃ ! এ যে ঘোরতর আসক্তি দেখ্‌চি। কি করেই বা আমি এখন সখাকে নিষেধ করি।

"হয়ো না আহত সখা মনমথ-বাণে
বিকার-মালিন্য যেন নাহি পশে প্রাণে"
—এই সব কথা ওঁরে বোলে' কিবা ফল
মদন, যৌবন, যবে উভয়ে প্রবল ॥

( প্রকাশে ) তাঁর নাম কি ও কোন্ বংশ তা কি তুমি জান ?

মাধ।—শোনো সখা। তিনি যখন গজ-পৃষ্ঠে আরোহণ করলেন, সেই সময়ে, তাঁর সখিদের মধ্যে একজন বার-বনিতা বিলম্ব করে' বকুল ফুল তুল্‌তে তুল্‌তে আমার নিকট এসে প্রণাম করলে। আর, মালার কথাচ্ছলে আমাকে বল্লে "মহাশয়, মালাটি বড় সুন্দর গাঁথা হয়েছে,

এটি একবার দেখ্‌বার জন্য আমাদের ঠাকুরাণীর বড় কৌতূহল হয়েছে।. তাও বলি, এই মালাটি তাঁর কণ্ঠে গেলে কারিগরের কারিগুরি, গুণপনা, রচনানৈপুণ্য সমস্তই সার্থক হবে, আর মালাটিরও মূল্য বেড়ে যাবে।

মক।—ওঃ! কি বাক্‌-চাতুরী!

মাধব।—আমি জিজ্ঞাসা করায়, সে বল্লে:—আমাদের ঠাকুরাণী অমাত্য ভূরিবসুর কন্যা, নাম মালতী। আর আমি, ঠাকুরাণীর যিনি ধাত্রী, তাঁরই কন্যা। আমার নাম লবঙ্গিকা।"

কল।—(সহর্ষে স্বগত) কি! তাঁর নাম মালতী? বেশ হল—ভগবান কুসুমশরের বিলাস-লীলা এর মধ্যেই দেখ্‌চি আরম্ভ হয়েছে—আমাদের মনস্কামনা এইবার তবে পূর্ণ হবে।

মক।—(স্বগত) অমাত্য ভূরিবসুর কন্যা—এই তো যথেষ্ট মানের কথা। তা ছাড়া, ভগবতীও রাতদিনই "মালতী মালতী" করেন—এই নামটিতে তাঁর কতই আনন্দ। কিন্তু এদিকে আবার একটা জনরব শুন্‌তে পাই, রাজা নাকি নন্দনের সঙ্গে মালতীর বিবাহ দেবার জন্য প্রার্থনা করেছেন।

মাধ।—তার পর শোনো সখা। মালাটি আমার কাছথেকে চাওয়াতে, আমার কণ্ঠ থেকে খুলে তাকে দিলেম। মালা গাঁথ্‌বার সময় মালতীর মুখপানে একদৃষ্টে ব্যাকুল ভাবে তাকিয়ে ছিলেম বোলে মালার শেষ ভাগটির গাঁথুনি অসমান হয়ে পড়েছিল। কিন্তু এরূপ হওয়া সত্ত্বেও সে আমার কাছ থেকে, বহুমূল্য প্রসাদ বোলে আদরের সহিত মালাটি গ্রহণ করলে। তার পর, উৎসব ভেঙ্গে গেলে পৌরজনেরা সব চলে যেতে লাগ্‌ল—সেও তখন জনতার মধ্যে কোথায় মিশিয়ে গেল। আর, আমিও এখানে এসে উপস্থিত হলেম।

মক।—মালতীও যখন তোমাকে অনুরাগ-দৃষ্টিতে দেখেছিলেন তখন

সমস্তই পষ্ট বোঝা যাচ্চে। তাঁর কপোলের পাণ্ডুতা প্রভৃতি লক্ষণ দেখে মনে হয়, এই অনুরাগটি তোমার প্রতি তাঁর পূর্ব্ব হতেই জন্মেছে। আর, তাঁর ভাবভঙ্গীতেও তাই প্রকাশ পায়। অবশ্যই, পূর্ব্বে কোথাও-না-কোথাও তাঁর সঙ্গে তোমার দেখা হয়ে থাকবে কেন না, এরূপ সম্ভ্রান্ত-কুলের কুল-বালারা, একজনের প্রতি আসক্ত-চিত্ত হলে, অপরের প্রতি কখনই সতৃষ্ণভাবে দৃষ্টিপাত করেন না। তা ছাড়া :—

সখীগণ পরস্পরে
তখন যে করেছিল চোখের ইঙ্গিত
তাহাতেই বুঝা যায়
পূর্ব্ব-অনুরাগ তাঁর ছিল সুনিশ্চিত।
তার পর, ধাত্রী-কন্যা
বলিল এই কথা যাহা নিপুণ বচনে
"কেহ কারও আছে হেথা"
তাহে আরও পষ্ট উহা বুঝা যায় মনে॥

কল।—( নিকটে আসিয়া ) এই চিত্রপট।

( চিত্রপট প্রদর্শন ও উভয়ের দর্শন )

মক।—কলহংস! মাধবের এই ছবিটি কে আঁকলে বল দিকি?

কল।—যিনি প্রভুর মন হরণ করেছেন তিনিই।

মাধ।—সখা মকরন্দ, তুমি যা ঠাউরেছিলে তাই বটে।

মক।—কলহংস! কোথা থেকে ছবিটি পেলে বল দিকি?

কল।—লবঙ্গিকা মন্দারিকাকে দিয়েছিল—আমি তার কাছ থেকে পেয়েছি।

মক।—মাধবের চিত্রে মালতীর কি প্রয়োজন সে কথা মন্দারিকা কি কিছু বল্লে?

কল।—প্রয়োজন উৎকণ্ঠা দূর করা।

মক।—সখা মাধব! এখন তবে তুমি নিশ্চিন্ত হও।

সুজন্মা সে কুল-বালা
তব নেত্র-জ্যোছনা-অমিয়,
তুমিও তাহার যে গো
বাসনার ধন—অতি প্রিয়।
মিলন হইবে দোঁহে
নাহি তাহে সন্দেহের লেশ,
বিধি ও মদন যেথা
করিছেন উদ্যোগ বিশেষ॥

যার জন্য তোমার এরূপ দশা উপস্থিত, সেই মালতীর রূপ নিশ্চয়ই দেখ্‌বার জিনিস্। তা সখা, মালতীর একটা ছবি এঁকে আমাকে দেখাও না।

মাধ।—আচ্ছা, এঁকে দেখাচ্চি। দেখ, চিত্রের উপকরণ সব এখানে নিয়ে এসো তো।

(মকরন্দের আনয়ন।)

মাধ।—দেখ সখা মকরন্দ!

অশ্রুর প্রবাহ বহি'
বারম্বার দৃষ্টি মোর করে আচ্ছাদিত
নিরন্তর ধ্যানে তার
জড়িমা-জড়িত চিত—শরীর স্তম্ভিত।
স্বেদ ঝরে অনিবার,
কাঁপে দেহ থর থর, অঙ্গুলী চঞ্চল,
কর লগ্ন চিত্রপটে,
না পারে চিত্রিতে তবু, কি করি তা বল॥

আচ্ছা, তবু একবার চেষ্টা করে' দেখি।

( অনেকক্ষণ ধরিয়া আঁকিয়া পরে প্রদর্শন )

মক।—( দেখিয়া ) হাঁ, এ তোমার ভালবাসার উপযুক্ত পাত্র বটে। ( সকৌতুকে ) কি আশ্চর্য্য! এত অল্প সময়ের মধ্যে চিত্র রচনা করে' আবার একটা শ্লোকও লিখেছ যে? ( পাঠ করণ )

নব-ইন্দুকলা-আদি আছে দ্রব্য প্রকৃতি-মধুর,
উন্মাদক আরো কত পদার্থ প্রচুর।
সে নেত্র-জোছনা হেরি' মনে নাহি ধরে এই সব
সেই মোর একমাত্র নেত্রের বিষয়—মহোৎসব॥

( মন্দারিকা সত্বর প্রবেশ করিয়া। )

মন্দা।—( কলহংসের প্রতি ) তোমার পিছনে পিছনে এসে, দেখ কেমন তোমাকে ধরে ফেলেচি।

( মাধব ও মকরন্দকে দেখিয়া লজ্জায় )

ওমা কি হবে! ওঁরা এখানে আছেন যে!

( অগ্রসর হইয়া প্রণাম করণ )

উভয়ে।—এসো মন্দারিকা, বোসো।

মন্দা।—( বসিয়া ) কলহংস! আমার সেই চিত্রপটখানি দেও তো।

কল।—(গ্রহণ করিয়া ) এই লও।

মন্দা।—( দেখিয়া ) ওমা! মালতীর ছবি আবার কে আঁক্‌লে? কেনই বা আঁক্‌লে?

কল।—মালতী যাঁর ছবি এঁকেছেন তিনিই আবার এইটি এঁকেচেন। —আর সেও একই অভিপ্রায়ে।

মন্দা।—( সহর্ষে ) আহা! বিধাতার চিত্র-বিদ্যা এইবার সার্থক হল!

মক।—এই বিষয় কলহংস যা বল্‌চে তা কি ঠিক?

মন্দা।—হাঁ মশায়—তাই বটে।

